فما كان دعواهم إذ جاءهم بأسُنا إلا أَنْ قالوا : إذ ظرف متعلق بـ : دَعْوٰى،
و هو اسم كان، و إلا أداة حصر، و المصدر المؤول خبر كان .

بِعلْمٍ : هذا في موضِع الحال بمعنٰى عالمين، أو هو متعلق بمحذوف هو حال من فاعل نَقُصَّ، أي : متلبسين بعلِم (بِأَحوالِهم) .

غائبين : أي : عنهم، و الجملة حالية .

## الترجمة

আলিফ, লাম, মীম, ছোয়াদ। (এ) সেই কিতাব যা নাযিল করা হয়েছে, আপনার প্রতি যাতে সতর্ক করেন আপনি (মানুষকে) তা দ্বারা, সুতরাং যেন না থাকে আপনার অন্তরে কোন অপ্রসন্নতা, (কাফিরদের) তা (না মানা)র কারণে। আর (এটি বিশেষভাবে) মুমিনদের জন্য উপদেশ।

(হে মুমিনগণ) অনুসরণ করো তোমরা ঐ কিতাব যা (রাসূলের মাধ্যমে) নাযিল করা হয়েছে তোমাদের প্রতি তোমাদের প্রতিপালকের পক্ষ হতে। আর অনুসরণ করো না তোমরা আল্লাহর পরিবর্তে অন্য বন্ধুদেরকে। (কিন্তু) অতি অল্পই উপদেশ গ্রহণ করে থাকো তোমরা।

আর কত জনপদ, ধ্বংস করেছি আমি সেগুলোকে এবং এসেছে সেখানে আমার আযাব, (তাদের) রাত্রিযাপনের অবস্থায়, কিংবা এমন অবস্থায় যে তারা মধ্যাহ্নবিশ্রাম করছিলো। তো যখন এলো তাদের কাছে আমার আযাব তখন তাদের চিৎকার ছিলো শুধু এ কথা বলা যে, অবশ্যই আমরা ছিলাম যালিম।

যাক, অতি অবশ্যই জিজ্ঞাসা করবো আমি তাদেরকে যাদের নিকট প্রেরণ করা হয়েছে এবং অতি অবশ্যই জিজ্ঞাসা করবো প্রেরিতদেরকে। অনন্তর অতি অবশ্যই শোনাবো আমি তাদেরকে (তাদের অবস্থা) পূর্ণ জ্ঞানের সাথে। আর আমি তো ছিলাম না অনুপস্থিত।

## ملاحظات حول الترجمة

(ক) كتاب أنزل إليك (পুরো আয়াতের তরজমাটি পড়ো তারপর সামনের তরজমাটি দেখো) তোমার নিকট কিতাব অবতীর্ণ হয়েছে– তোমার মনে যেন এর সম্পর্কে কোন সংকোচ না থাকে এর দ্বারা সতর্কীকরণের ব্যাপারে।

এ তরজমার বড় ত্রুটি এই যে, তা মূল থেকে বেশ বিচ্যুত। যেমন–

(ক) তোমার নিকট কিতাব অবতীর্ণ হয়েছে– এটি মূলত نزل إليك الكتب এর তরজমা।

(খ) ف অব্যয়টির অর্থ এই যে, যেহেতু এটি আল্লাহর পক্ষ হতে অবতীর্ণ কিতাব সেহেতু মানুষের কাছে তা পৌঁছানোর ক্ষেত্রে (কিংবা কাফিরদের তা না মানার কারণে) আপনার মনে কোন সংকোচ না থাকা উচিত। ف এর তরজমা বাদ যাওয়ার কারণে এই ভাব ও মর্মটি ক্ষুণ্ন হয়েছে।

(গ) এ তরজমা দ্বারা বোঝা যায়, সতর্কীকরণের বিষয়ে সংকোচ করতে নিষেধ করা হয়েছে। অথচ لتنذر এর لام হচ্ছে হেতুবাচক এবং তার সম্পর্ক হচ্ছে أنزل এর সাথে।

حرج এর তরজমা সংকোচ হতে পারে, কিন্তু এর চেয়ে উত্তম তরজমা হলো 'অপ্রসন্নতা'– অর্থাৎ তারা যদি কিতাবের তাবলীগকে প্রত্যাখ্যান করে তাহলে আপনার মনক্ষুণ্ন হওয়ার কিছু নেই।

একটি তরজমায় حرج এর প্রতিশব্দ ব্যবহার করা হয়েছে 'সংকীর্ণতা'– বাংলায় এটি উদারতার বিপরীত শব্দ। সুতরাং এটি এখানে সঙ্গত নয়।

(খ) فجاءها بأسنا কিতাবে ف কে এখানে و এর সমার্থক ধরে তরজমা করা হয়েছে, যাতে শুধু এ কথা বোঝা যায় যে, ধ্বংস করা এবং আযাব আসা দুটোই ঘটেছিলো। ف কে তারতীবের অর্থে গ্রহণে বাস্তব সমস্যা রয়েছে।

ف কে তারতীবের অর্থে গ্রহণ করলে أهلكنا এর তরজমা হবে, ধ্বংসের ইচ্ছা করেছি (তারপর আযাব এসেছে)।

(গ) بياتا হচ্ছে মুফরাদ হাল, আর هم قائلون হচ্ছে জুমলা হাল, তরজমায় সে পার্থক্য বিবেচনায় আনা হয়েছে।

(ঘ) فما كان دعوهم إذ جاءهم بأسنا إلا أن قالوا (তো যখন এলো তাদের কাছে আমার আযাব তখন তাদের চিৎকার ছিলো শুধু এ কথা বলা যে, অবশ্যই আমরা ছিলাম যালিম।

বিকল্প তরজমা– তো যখন তাদের কাছে আমার আযাব এলো, তখন তারা শুধু চিৎকার করে বলছিলো, আমরা তো জালিম ছিলাম।

'তখন তাদের মুখ থেকে এ ছাড়া আর কোন কথা বের হচ্ছিল না যে, ......' এখানে বিনা প্রয়োজনে মূল থেকে সরে যাওয়া হয়েছে।

**أسئلة :**

١ – اشرح كلمةَ قائِلونَ شَرْحاً بسيطًا .

٢ – أعرب قولَه : ذِكْرٰى للمؤمنين .

٣ – أعرب قوله : قليلا .

٤ – بم يتعلق إذ في قوله : إذ جاءهم بأسنا ؟

٥ – তাদের কাছে আমার আযাব এসেছে রাত্রে/রাত্রিবেলায়, অথবা মধ্যাহ্ন বিশ্রামের অবস্থায়। – এ তরজমায় মূলের সাথে অসঙ্গতি আলোচনা করো।

٦ – (ক) যখন তাদের কাছে আমার আযাব উপস্থিত হয় তখন তাদের কথা এই ছিলো যে, তারা বললো ....

(খ) যখন আমার শাস্তি তাদের উপর আপতিত হয়েছিলো তখন তাদের কথা শুধু এই ছিলো যে, নিশ্চয় আমরা যালিম ছিলাম।

উপরের দু'টি তরজমা পর্যালোচনা করো।

( ٥ ) قل اَمَر ربي بِالقِسْطِ، و اَقِيموا وُجوهَكم عِندَ كلِّ مسجدٍ و
ادعُوه مخلِصين له الدينَ، كما بَدَاَكم تعودون * فَريقًا هَدٰى
وَ فريقًا حَقَّ عليهم الضَّلٰلَةُ، اِنهم اتخذوا الشَّيٰطِينَ اولياءَ
مِن دون اللّٰه و يحسَبون اَنَّهم مهتَدون * يٰبَني اٰدمَ خذوا
زينَتَكم عندَ كلِّ مسجِدٍ و كُلوا و اشرَبوا و لا تُسرِفوا، اِنه
لا يُحب المسرِفين * قل مَنْ حَرَّمَ زينةَ الله التي اَخْرَجَ لِعباده و
الطيِّبٰت منَ الرزقِ، قل هي لِلذين اٰمَنوا في الحيٰوة الدنيا
خالِصةً يومَ القيٰمةِ، كذلك نُفصِّل الآيٰت لِقوم يعلَمون * قل
اِنما حرَّم ربي الفَواحِشَ ما ظَهَر منها و ما بَطن و الاِثمَ و

البَغْيَ بغَيرِ الحق وَ أن تُشركوا بالله ما لم يُنزِّل به سُلطٰنا و أَنْ تقولوا على الله ما لا تَعلمون * وَ لِكلِّ اُمَّةٍ اَجَلٌ، فَاذا جاءَ اَجَلُهم لا يَستاخِرون ساعَةً و لا يستقدِمون *

**بيان اللغة**

القِسط : انظر ٣/٦/٣ حَقَّ عليه : وَجَبَ عليه و لَزِمه (ض، حَقًّا)

زينة : الزينة ما يُزَيِّن الإنسانَ، و الزينة ثلاث : زينة نفسيَّة كالعلم و الإيمان و مَكارمِ الآخلاق، و زينة بَدنِيَّةٌ، كالقوَّة و اعتدالِ الخَلْقِ و جمال الوَجه، و زينة خارجيَّة كالمال و الجاه و جَمالِ اللباس ·

عندَ كل مسجد : عند كل سُجود، هو مصدر ميمي على غير قياس · أو هو اسم مكانٍ على غير قياسٍ أيضا، فالقياسُ أن تكون العينُ مفتوحةً، لأن عين المضارع مضمومة ·

أقيموا وجوهَكم : تَوَجَّهوا إلى العبادة مستقيمين ·

بَدَأَ : أنشَأ و أوجَدَ (ف، بَدْأً) بَدَأ العمَلَ : شرع، و بَدأ به : شرع به، فَعَله قبل غيره، و بَدأ بفلان : قَدَّمه على غيره ·

بَدأَ شيءٌ : حَدَث و نَشَأ

بَدأ يفعل : أخذ و شرع يفعل ·

أبدأ الله الخلقَ : أوجدَه من العدَم، فهو المُبْدِئُ

**بيان الإعراب**

أقيموا ... : معطوفة على جملة أمر ربي بالقسط، و هي خَبرية لفظًا إنشائية معنًى، فالمعنى : أقسِطوا و أقيموا، فَصَحَّ عطفُ الإنشاء على الإنشاء، و عطف الإنشاء علي الخبر ضعيف ·

كما بَدأكم تعودون : الكاف متعلق بمصدر محذوف، أو نعتٌ له، و ما حرف مصدر · أي : تعودون عودًا كبدئِكم/أو مثلَ بدئِكم ·

فريقا : مفعول به مقدم لـ : هَدٰى، و فريقا الثاني مفعول به لفعل محذوف، أي أَضَلَّ، و قد دل عليه الفعل الآتي ·

و جملة حق عليهم الضلالةُ صفة لـ : فريقا

من حرم زينة الله : من اسم استفهامٍ للإنكار، في مَحَل رفع مبتدأ، و جملة حرم خبرُ مَنْ . و الطيباتِ عطف على زينةَ، و من الرزق متعلق بمحذوف حال، أي : معدودةً من الرزق .

هي للذين امنوا في الحيوة الدنيا : أي : هي مخلوقةٌ في الحيوة الدنيا للذين امَنوا، أو هي مخلوقة للذين آمنوا في الحيواة الدينا .

خالصةً : حال من الضمير المستتر في الخبر المحذوف، و يومَ القيمة ظرف لـ : خالصةً

أي : هي مخلوقة في الحيوة الدنيا للمؤمنين (و إن شاركهم الكفارُ فيها) حالةَ كونِها خالصةً يومَ القيمة (للمؤمنين لا يشاركهم الكفارُ فيها)

كذلك نفصل الآيت : أي نُفصلها تفصيلًا كذلك أو مثلَ ذلك التفصيلِ

بغير الحق : يتعلق بـ : البغيَ، لأنه مصدر، أو متعلق بحال محذوفة، أي : البغيَ متلبسًا بغير الحق .

و أن تُشركوا : المصدر المؤول معطوف على : البغيَ، أو هو مفعول به لفعل محذوف، أي : و حَرَّم ربي أن تشركوا ... فيكون عطفُ الجملة على الجملة .

و أن تقولوا : معطوف على المصدر المؤول السابق .

**الترجمة**

আপনি বলুন, আদেশ করেছেন আমার প্রতিপালক ন্যায় বিচারের। (সুতরাং তোমরা ন্যায় বিচার করো) এবং (আল্লাহর অভিমুখে) সোজা রাখো তোমরা নিজেদেরকে প্রত্যেক সিজদার সময় এবং ডাকো আল্লাহকে আনুগত্যকে তাঁরই প্রতি একনিষ্ঠ রেখে। ফিরে আসবে তোমরা, যেমন তিনি প্রথমে সৃষ্টি করেছেন তোমাদেরকে।

এক দলকে তিনি হিদায়াত দান করেছেন, আর (গোমরাহ করেছেন) এমন একটি দলকে, যাদের উপর অবধারিত হয়ে গেছে গোমরাহি। নিঃসন্দেহে এরা (জ্বিন ও মানব) শয়তানদেরকে অভিভাবক বানিয়েছে, আল্লাহকে ছেড়ে; আর তারা মনে করে যে, তারা হিদায়াতপ্রাপ্ত।

হে বানী আদম, পোশাক গ্রহণ তোমরা তোমাদের সুন্দর করো

প্রত্যেক নামাযের সময় এবং আহার করো ও পান করো, তবে অপচয় করো না। (কারণ) মোটেই তিনি পছন্দ করেন না অপচয়কারী- দেরকে।

আপনি বলুন, কে হারাম করেছে আল্লাহর (দেয়া পোশাক) সজ্জাকে যা সৃষ্টি করেছেন তিনি আপন বান্দাদের জন্য এবং উত্তম খাদ্য সমূহকে (কে হারাম করেছে)।

আপনি বলুন, এসব নেয়ামত পার্থিব জীবনে তাদের জন্য, যারা ঈমান এনেছে, আর কিয়ামতের দিন তা (মুমিনদের জন্য) বিশিষ্ট। এভাবে বিশদভাবে বর্ণনা করি আমি সমস্ত আয়াতকে এমন সম্প্রদায়ের জন্য যারা বোধ রাখে।

আপনি বলুন, আমার প্রতিপালক তো হারাম করেছেন শুধু অশ্লীল বিষয়সমূহকে, তা থেকে যা প্রকাশ পেয়েছে এবং যা গোপন রয়েছে (সবগুলোকে) এবং যাবতীয় পাপ এবং (কারো উপর) অন্যায়ভাবে বাড়াবাড়ি করা এবং (হারাম করেছেন এ বিষয় যে,) তোমরা আল্লাহর সাথে শরীক করবে এমন কিছুকে যার স্বপক্ষে অবতীর্ণ করেন নি তিনি কোন প্রমাণ এবং তোমরা বলবে আল্লাহ্ সম্পর্কে এমন কিছু যা তোমরা জানো না।

আর প্রত্যেক সম্প্রদায়ের (প্রত্যেক ব্যক্তির) জন্য রয়েছে নির্ধারিত সময়। সুতরাং যখন এসে যাবে তাদের নির্ধারিত সময় তখন তারা মুহূর্তকাল পিছোতেও পারবে না, (এবং) এগুতেও পারবে না।

## ملاحظات حول الترجمة

(ক) و اقيموا وجوهكم এর পূর্বে (তোমরা ন্যায় বিচার করো) এ বন্ধনী সংযোজন করা হয়েছে ব্যাকরণগত প্রয়োজনে।

(খ) و ادعوه مخلصين له الدين (এবং ডাকো আল্লাহকে আনুগত্যকে তাঁরই প্রতি একনিষ্ঠ রেখে) এখানে যামীরের পরিবর্তে তার مرجع উল্লেখ করে তরজমা করা হয়েছে। 'ডাকো'- এটি শায়খুলহিন্দ (রহ) এর শব্দানুগ তরজমা। আর থানবী (রহ) এর ভাবতরজমা হলো, 'ইবাদত করো'।

অন্য দুটি তরজমা দেখো-

(ক) তাঁরই আনুগত্যে বিশুদ্ধচিত্ত হয়ে একনিষ্ঠভাবে তাঁকে ডাকবে।

(খ) তাঁকে খাঁটি আনুগত্যশীল হয়ে ডাকো।

তরজমা দুটো অতিমাত্রায় মূলবিমুখ। কিতাবে মূল তারকীবের অনুগামী তরজমা করার চেষ্টা করা হয়েছে।
সরল তরজমা এমন হতে পারে–
আর তোমরা তাঁকে ডাকো, তাঁরই প্রতি অনুগত ও একনিষ্ঠ থেকে।

(গ) و فريقا حق عليهم الضلالة (এবং [গোমরাহ্ করেছেন] এমন একটি দলকে যাদের উপর অবধারিত হয়ে গেছে) এটি ব্যাকরণভিত্তিক তরজমা। সরল তরজমা এই–
আর একদলের উপর গোমরাহি অবধারিত হয়ে গেছে।
حق এর তরজমা 'নির্ধারিত হয়ে গেছে' করা পূর্ণ সঠিক নয়।

(ঘ) خذو زينتكم عند كل مسجد (গ্রহণ করো তোমরা তোমাদের সুন্দর পোশাক প্রত্যেক নামাযের সময়) এ আয়াত নাযিল হয়েছে মুশরিকদের নগ্ন অবস্থায় তাওয়াফ করা প্রসঙ্গে; তাই কেউ কেউ তরজমা করেছেন, প্রত্যেক তাওয়াফের সময়।
থানবী (রহ) مسجد কে মসজিদ অর্থে গ্রহণ করে তরজমা করেছেন, 'মসজিদে প্রত্যেক উপস্থিতির সময়'; যাতে নামায ও তাওয়াফ দুটোই আয়াতের অন্তর্ভুক্ত হয়ে যায়।
زينتكم এর তরজমা শায়খুলহিন্দ (রহ) করেছেন, اپنی آرائش (নিজেদের 'সজ্জা') থানবী (রহ) লিখেছেন, اپنا لباس (নিজেদের পোশাক) কিতাবের তরজমায় উভয় দিক রক্ষা করা হয়েছে।

(ঙ) كلوا و اشربوا আহার করো এবং পান করো।
বিকল্প তরজমা– পানাহার করো/খানাপিনা করো।
আয়াতের সাথে তারতীবের অভিন্নতার কারণে দুটি বিকল্প তরজমার দ্বিতীয়টি অধিক উত্তম। আর মূল তারকীবের অনুগামী হিসাবে কিতাবের তরজমাটি সর্বোত্তম।

(চ) من حرم زينة الله (কে হারাম করেছে আল্লাহর [দেয়া পোশাক] সজ্জাকে যা সৃষ্টি করেছেন তিনি আপন বান্দাদের জন্য, এবং উত্তম খাদ্য সমূহকে [কে হারাম করেছে]) এ তরজমাটি মূল তারকীবের যথাসম্ভব অনুগামী। সরল তরজমা এই–
আপনি বলুন, আল্লাহ্ তাঁর বান্দাদের জন্য যে সাজ সৃষ্টি করেছেন এবং উত্তম খাদ্যসমূহ, এগুলোকে কে হারাম করেছে?

কিতাবের তরজমায় প্রয়োজনে أخرج এর ভিন্ন প্রতিশব্দ গ্রহণ করা হয়েছে, এবং الطيبت من الرزق এর তরজমা ভিন্ন তারকীবে করা হয়েছে।

(ছ) إنما حرم ربي الفواحش ما ظهر منها و ما بطن (আমার প্রতিপালক তো হারাম করেছেন শুধু অশ্লীল বিষয়সমূহকে, তা থেকে যা প্রকাশ পেয়েছে এবং যা গোপন রয়েছে (সব গুলোকে)। এর সরল তরজমা-
আমার প্রতিপালক তো হারাম করেছেন শুধু প্রকাশিত ও অপ্রকাশিত যাবতীয় অশ্লীলতাকে।

(জ) و لكل امة أجل আর প্রত্যেক সম্প্রদায়ের (প্রত্যেক ব্যক্তির) জন্য .......
এটি থানবী (রহ) এর তরজমা, তিনি বলেছেন, এ তরজমার কারণ এই যে, তাফসীরে রূহুল মাআনীমতে এখানে উহ্যরূপটি এই- ولكل واحد من كل أمة কেননা মৃত্যুর সময় জাতিগতভাবে নয়, বরং ব্যক্তিগতভাবে নির্ধারিত।

**أسئلة :**

١ - اشرح كلمةَ مسجدٍ .
٢ - اشرح عطف أقيموا على : أمر ربي بالقسط .
٣ - أعرب قوله : كذلك نفصل الايت إعرابا مفصلا .
٤ - بِمَ يتعلق قوله : بغير الحق .
٥ - ادعوه مخلصين له الدين و এর তরজমা সম্পর্কে বিশদ পর্যালোচনা করো
٦ - كلوا و اشربوا এর তিনটি তরজমা পর্যালোচনা করো

( ٦ ) يٰبَنِي اٰدمَ اِمَّا ياتِيَنَّكم رسُل منكم يقصُّون عليكم اٰيتي فَمَنِ
اتَّقٰى و اصلَح فلا خوف عليهم و لا هم يحزَنون * و الذين
كذَّبوا بِاٰيٰتنا و استكبَروا عنها اولئك اَصْحٰب النار، هم فيها
خٰلدون * فَمَن اظلَمُ ممن افتَرٰى على الله كذِبًا او كذَّب
بِاٰيٰته، اولئك يَنالُهم نَصيبُهم مِنَ الكتٰب، حتى اِذا جاءتهم

হিসাবে এটি গ্রহণযোগ্য এবং অধিকতর [illegible]। কিন্তু এর প্রয়োজন নেই।

(ঙ) له خوار (যার রয়েছে হাম্বা রব) যা হাম্বা রব করতো/যার মধ্য থেকে গরুর শব্দ বের হতো/ তাতে গরুর আওয়ায ছিলো/ তাতে একটি আওয়ায ছিলো– এগুলো মূল থেকে দূরবর্তী তরজমা। এগুলোর মাঝে প্রথম তরজমাটি শুধু গ্রহণযোগ্য।

(চ) لا يكلمهم (কথা [পর্যন্ত] বলছে না তাদের সাথে) থানবী (রহ) তরজমা করেছেন, 'তাদের সাথে কথা পর্যন্ত বলতো না'
শায়খুলহিন্দ (রহ) এর তরজমা হলো, তাদের সাথে কথাও বলে না।
অতীতের ঘটনা হিসাবে 'কথা বলতো না' এ তরজমা হতে পারে। কিন্তু আয়াতের উদ্দেশ্য হচ্ছে ঘটনাটিকে শ্রোতার সামনে বর্তমানরূপে তুলে ধরা। সেদিক থেকে শায়খুলহিন্দ (রহ)-এর তরজমা অধিকতর নিকটবর্তী।
কথা (পর্যন্ত) বলছেনা – এটিকে 'উপাস্য'-এর অযোগ্যতার ন্যূনতম উদাহরণরূপে বলা হয়েছে, অর্থাৎ উপাস্য হওয়ার অন্যান্য যোগ্যতা দূরে থাক, তা তো কথাই বলতে পারবে না। আয়াতের এই ভাবটুকু তুলে আনার জন্য দুই শায়খ দু'টি শব্দ যোগ করেছেন। কিতাবে থানবী (রহ) এর অনুসরণে 'পর্যন্ত' শব্দটি যোগ করা হয়েছে, তবে শব্দটি যেহেতু আয়াতে উচ্চারিত নয়, সেহেতু সেটাকে বন্ধনীতে ব্যবহার করা হয়েছে।

(ছ) و كانوا ظالمين (আসলে ছিলো তারা যালিম)– এই جملة حالية এসেছে তাদের হাকীকত তুলে ধরার জন্য, তাই কিতাবে و এর তরজমা করা হয়েছে, 'আসলে'। কেউ কেউ তরজমা করেছেন 'বস্তুত'; সেটাও গ্রহণযোগ্য।

(জ) قالوا لئن لم يرحمنا (তারা বললো) শায়খায়ন এর তরজমা করেছেন, তারা বলতে লাগলো– কারণ কথাটি তারা বারবার বলবে এটাই স্বাভাবিক।
কিতাবের তরজমায় মূলশব্দকে অনুসরণ করা হয়েছে।
যদি আমাদেরকে দয়া না করেন এবং আমাদের প্রতি দয়া না করেন, দুটোরই প্রচলন বাংলায় রয়েছে। প্রথমটি কোরআনী তারকীবের অনুকূল।

(ঝ) غضبان أسفا 'ক্রুদ্ধ ও ক্ষুব্ধ অবস্থায়' – সমশ্রেণিতা বিবেচনা করে শব্দদুটিকে পছন্দ করা হয়েছে। থানবী (রহ) أسفا এর তরজমা লিখেছেন, 'দুঃখভারাক্রান্ত অবস্থায়'– তিনি সম্প্রসারিত তরজমা করেছেন।

(ঞ) بئسما خلفتموني من بعدي (তোমরা আমার কত না নিকৃষ্ট প্রতিনিধিত্ব করেছো, আমার যাওয়ার পরে) এটি শায়খুলহিন্দ (রহ) এর তরজমা।

থানবী (রহ) এভাবে ভাবতরজমা করেছেন, আমার পরে তোমরা এ বড় অন্যায় আচরণ করেছো।

(ট) ألقى الألواح – ফেলে দিলেন/ছুঁড়ে ফেললেন, এ তরজমা নবীর শান উপযোগী নয়। থানবী (রহ) বলেছেন, মূসা (আঃ) ফলকগুলো এত দ্রুত রেখেছিলেন, যে সাধারণ চোখে ফেলে দেয়ার মত মনে হতে পারে। রূহুল মাআনীতে এ ব্যাখ্যা রয়েছে। এ ব্যাখ্যার আলোকে কিতাবের তরজমায় (যেন) এই বন্ধনী যোগ করা হয়েছে।

থানবী (রহ) ভাবতরজমা করেছেন এভাবে– এবং ফলকগুলো খুব দ্রুত একদিকে রেখে দিলেন।

**أسئلة :**

١ – اشرح كلمةَ عِجْلٍ
٢ – بم يتعلق قوله : من حُلِيِّهم ؟
٣ – أعرب جسدًا و اذكر محلَّ إعرابِ الجملة : له خوار .
٤ – اشرح أصل ا بنَ أمِّ
٥ – 'নিজেদের অলংকার দ্বারা' এ তরজমাটি পর্যালোচনা করো
٦ – ألقى الألواح এর তরজমা পর্যালোচনা করো

( ٥ ) وَ سْئَلهم عن القريَةِ التي كانت حاضِرةَ البحرِ ، اِذ يعدُون في السَّبْتِ اِذ تَاتِيهم حِيتانُهم يومَ سبتِهم شُرَّعًا و يومَ لا يَسبِتون لا تَاتيهم، كذلك نَبلوهم بما كانوا يفسُقون * وإذ قالَت اُمَّة منهم لم تَعِظون قومًا اللهُ مُهْلِكُهم أو معذِّبهم عذابًا شديدًا، قالوا مَعذِرةً الى ربكم و لعلهم يتقون * فلما

نَسوا ما ذُكِّروا به أَنجينا الذين يَنْهَون عن السوءِ و اخَذنا
الذين ظَلَموا بِعذاب بَئيسٍ بما كانوا يفسُقون * فَلما عتَوا
عَن ما نُهوا عنه قُلنا لهم كونوا قِرَدةً خاسِئِين * وَ اِذ تَاَذَّن
ربك لَيَبْعَثَنَّ عليهم اِلى يَومِ القِيٰمَة مَن يَسومُهم سوءَ
العَذابِ، اِنَّ ربك لَسَريعُ العِقاب، وَ اِنَّه لَغفور رحيم *

## بيان اللغة

حاضِرَةَ البحرِ : قُرْبَ البحرِ، أو قريبةً مِنَ البحرِ
يعدُون : يَتجاوَزون الحدَّ (ن، عَدْواً و عُدْوانًا)
سَبَتَ فلان (ض، سَبْتًا) : دخَل في يوم السبتِ
سَبَتَ اليهودُ : قامَت بِأمرِ سَبْتِها و عَظَّمَتْ سَبْتَها بِتَركِ الصيد
وَ الاشتغال بالعِبادَة তাদের শনিবারের করণীয় করলো
شُرَّعًا : جمعُ شارعٍ، مِن شَرَع عليه (شَرْعًا و شُروعًا، ف) : دَنا منه و
قَرُب
مَعذِرةً : هذا مصدر، من باب ضَرَب
عَذَر فلانًا في صَنْعِه (ض، عُذْرًا و مَعذِرَةً) قبل عذرَه، رفعَ عنه
اللومَ أو الذنبَ فيه তার কাজের বিষয়ে তার থেকে তিরস্কার বা
অপরাধ প্রত্যাহার করলো।
اعتذَر عن فعلِه/من فعلِه : احتَجَّ لِنفَسِه و أبدٰى عذرَه فيما
فعَل . তার কর্মের স্বপক্ষে অজুহাত বা কৈফিয়ত পেশ করলো
اعتذَر إليه : طلَب منه قُبولَ معذرَته
عُذرٌ (ج) أعذار، الحجَّة التي يَعتذِر بها
مَعذِرَة (ج) مَعاذِرُ : عُذر
بَئيس : شديد
عَتَوا : تكبَّروا، و جاوَزوا الحدَّ (عُتوًّا و عِتِيًّا، ن)
يَسومُهم : يُذيقهم، و تَأذَّن : أعلَن

## بيان الإعراب

عن القريَة، أي : عَن حالِ القريَة أو عن قِصَّةِ القريَةِ، و هذا المحذوف هو الناصب للظرف الآتي، و حاضرةَ البحرِ خبر كانت

إذ يعدون في السبتِ إذ تَأتيهم حيتانُهم : الظرف الأول متعلق بالمضاف المحذوف، أي : و اسئَلهم عن قصة القريَة حينَ عُدوانِهم في أمرِ السبتِ، وَ إذِ الثانيَةُ متعلقة بـ : يَعدون، أي : كان عُدوانهم في السبت حينَ اتيانِ الحُوت إليهم

يومَ سبتهم : ظرف متعلق بـ : تأتيهم، و شُرَّعاً حال من فاعلِ تأتي .

و يومَ لا يسبِتون ظرف لقوله : لا تَأتيهم

كذلك نَبلوهم بما كانوا يفسُقون : أي : كنا نَبلوهم بلاءً كذلك البَلاءِ أو مثلَ ذلك البَلاءِ لِفِسْقِهم المستَمِرِّ

الله مُهلكهم : الجملة الإسمية نعت لـ : قوما

معذرةً : مفعول لأجله، أي : وَعَظناهم لِلمعذَرة، أو مفعول مطلق لفعل مقدر، أي : نَعتذِر معذرةً، و المعذرة بمعنى الاعتذار .

مَن : اسم موصول مفعول لَيَبعثَن، و الجملة صلة الموصول، أو هي نكرة موصوفة، أي شخصاما، و الجملة نعت .

سوءَ العذاب : مفعول به ثان لـ : يسومهم

سريعُ العقاب : أضيفت الصفة إلى فاعلها أي : سريعٌ عِقابُه .

## الترجمة

আর জিজ্ঞাসা করুন আপনি তাদেরকে ঐ জনপদের অবস্থা সম্পর্কে যা ছিলো সমুদ্রের নিকটে, যখন সীমালঙ্ঘন করতো তারা শনিবারের বিষয়ে, যখন আসতো তাদের কাছে তাদের মাছগুলো তাদের শনিবার উদ্‌যাপনের দিন খুব নিকটবর্তী হয়ে। আর যে দিন তারা শনিবার উদ্‌যাপন করতো না, মাছেরা তাদের কাছে আসতো না। এভাবেই আমরা পরীক্ষা করতাম তাদেরকে তাদের পাপাচার করতে থাকার কারণে।

এবং (ঐ সময়ের অবস্থা জিজ্ঞাসা করুন) যখন বলেছিলো তাদের মধ্য হতে একটি দল (অন্য একটি দলকে), কেন সদুপদেশ দাও

তোমরা এমন সম্প্রদায়কে যাদেরকে আল্লাহ হালাক করবেন, কিংবা (যাদেরকে) আযাব দেবেন কঠিন আযাব! তারা বলেছিলো (আমরা তা করি) ওযর পেশ করার জন্য তোমাদের প্রতিপালকের নিকট; আর যেন তারা ভয় করে (আল্লাহকে)।

তো যখন ভুলে গেলো তারা ঐ বিষয় যা দ্বারা তাদেরকে উপদেশ দেয়া হয়েছিলো তখন নাজাত দিলাম আমি তাদেরকে যারা এই মন্দকর্ম থেকে নিষেধ করতো, আর যারা অন্যায় করেছিলো তাদেরকে আমি পাকড়াও করলাম কঠিন আযাব দ্বারা; তাদের নাফরমানি করতে থাকার কারণে। অর্থাৎ যখন সীমালঙ্ঘন করলো তারা ঐ কাজের ক্ষেত্রে যা থেকে তাদেরকে নিষেধ করা হয়েছিলো তখন বলে দিলাম আমি তাদেরকে, হয়ে যাও তোমরা লাঞ্ছিত বানর।

আর (ঐ সময়ের কথা স্মরণ করুন) যখন ঘোষণা করলেন আপনার প্রতিপালক যে, অতি অবশ্যই পাঠাতে থাকবেন তিনি তাদের উপর কেয়ামত পর্যন্ত কোন না কোন ব্যক্তিকে যে ভোগ করাতে থাকবে তাদেরকে নিকৃষ্ট সাজা। আপনার প্রতিপালক অতি অবশ্যই ত্বরিৎ শাস্তিদানকারী এবং অতি অবশ্যই তিনি পরম ক্ষমাশীল চিরদয়ালু।

## ملاحظات حول الترجمة

(ক) و اسئلهم عن القرية (আর জিজ্ঞাসা করুন আপনি তাদেরকে ঐ জনপদের অবস্থা সম্পর্কে)- এখানে উহ্য مضاف কে উল্লেখ করে তরজমা করা হয়েছে।

(খ) التي كانت حاضرة البحر যা সমুদ্রের নিকটে ছিলো- এ তরজমার সূত্র এই যে, حاضرة শব্দটি قرب এর সমার্থক ظرف রূপে এসেছে। আর তা উহ্য খবর واقعة এর যারফ। এই উহ্য খবরকে উল্লেখ করে এভাবে তরজমা করা যায়- সমুদ্রের নিকটে অবস্থিত ছিলো।

'নিকটে'-এর পরিবর্তে 'তীরে বা উপকূলে' তরজমা করা যায়।

(গ) إذ يعدون في السبت (যখন তারা সীমালঙ্ঘন করতো শনিবারের বিষয়ে) কেউ কেউ তরজমা করেছেন- 'তারা শনিবারে সীমালঙ্ঘন করতো।' - এখানে দু'টি ত্রুটি।

প্রথমতঃ এটিকে স্বতন্ত্র বাক্যরূপে তরজমা করা হয়েছে, অথচ

و اسألهم عن حال القرية হচ্ছে إذ আর إذ হচ্ছে مضاف إليه এর إذ তা এই উহ্য মুযাফের ظرف

দ্বিতীয়তঃ এখানে في السبت কে সীমালঙ্ঘনের কাল ধরা হয়েছে, অথচ এটি হচ্ছে সীমা লঙ্ঘনের বিষয়। মূলরূপটি এই

إذ يعدون في أمر السبت

শায়খায়ন তাদের তরজমায় বিষয়টি বিবেচনায় রেখেছেন।

(ঘ) شرعا (খুব নিকটবর্তী হয়ে) এটি শব্দানুগ তরজমা।
থানবী (রহ) তরজমা করেছেন, 'প্রকাশিত হয়ে হয়ে'
শায়খুলহিন্দ (রহ) এর তরজমা হলো, 'পানির উপর'।
কেউ কেউ লিখেছেন, পানিতে ভেসে/পানির উপর ভেসে- এগুলো ভাবতরজমা।

(ঙ) و يوم لا يسبتون (আর যখন তারা শনিবার উদগাপন করতো না) এটি মূলানুগ তরজমা, তবে সহজবোধ্য নয়। সরল তরজমা করেছেন শায়খায়ন এভাবে- আর যখন শনিবার হতো না তখন তাদের কাছে আসতো না।

(চ) قالوا معذرة إلى ربكم তারা বললো, (আমরা তা করি) তোমাদের প্রতিপালকের নিকট ওযর পেশ করার জন্য- এখানে معذرة এই مفعول لأجله এর উহ্য ফেয়েলকে উল্লেখ করে তরজমা করা হয়েছে।
শায়খুলহিন্দ (রহ) معذرة এর তরজমা করেছেন, 'দায় থেকে মুক্ত হওয়ার উদ্দেশ্যে'।

(ছ) فلما نسوا ما ذكروا به তো যখন ভুলে গেলো তারা ঐ বিষয় যা দ্বারা তাদেরকে উপদেশ দেয়া হয়েছিলো- এখানে 'তো' হচ্ছে فاء الاستيناف এর তরজমা।
আয়াতটির তরজমা থানবী (রহ) করেছেন এভাবে, যখন তারা ঐ আদেশ বর্জনই করে চললো, যা তাদেরকে বোঝানো হচ্ছিলো- এটি হলো ভাবতরজমা।
'ভুলে গেলো' এর পরিবর্তে 'বিস্মৃত হলো' বলা যায়, তদ্রূপ 'বর্জন করে চললো'- এর পরিবর্তে 'উপেক্ষা করে চললো' বলা যায়।

(জ) فلما عتوا থানবী (রহ) ف এর তরজমা 'অর্থাৎ' করেছেন এই সূত্রে যে, এখানে ف দ্বারা عذاب এর বিশদ বিবরণ দেয়া হয়েছে।

(ঝ) قلنا لهم كونوا قردة خاسئين (বলে দিলাম তাদেরকে, হয়ে যাও তোমরা লাঞ্ছিত বানর) আয়াতে যে ক্রোধের ভাব রয়েছে সেটা প্রকাশ করার জন্য এ তরজমা করা হয়েছে।
'তখন তাদেরকে বললাম, ঘৃণিত বানর হও' এ তরজমায় ক্রোধের প্রকাশ প্রকট হয়নি।

(ঞ) من (কোন না কোন ব্যক্তিকে) থানবী (রহ) من কে نكرة موصوفة ধরে এ তরজমা করেছেন।

**أسئلة :**

١ – اشرح كلمةَ سبتٍ
٢ – أعرب قوله : أو مُعَذبهم عذابا شديدا
٣ – أعرب قوله : معذرةٌ
٤ – بم يتعلق قوله : إذ تأتيهم حيتانهم ؟
٥ – সমুদ্রের নিকটে ছিলো– এ তরজমার সূত্র কী ? 'নিকটে'-এর পরিবর্তে আর কী শব্দ হতে পারে ?
٦ – إذ يعدون في السبت তারা শনিবারে সীমালঙ্ঘন করতো– এ তরজমাটি পর্যালোচনা করো।

( ٦ ) وَ إذ يَعِدكم الله إحدَى الطائِفَتين أنها لكم و تَوَدُّون أنَّ غيرَ ذات الشوكَةِ تكون لكم و يُريد الله أن يُحِقَّ الحقَّ بِكلمٰته و يقطَعَ دابِر الكٰفرين * لِيُحِقَّ الحقَّ و يُبطل الباطِلَ و لو كَرِه المجرمون * إذ تَستغيثون ربَّكم فاستجاب لكم أني مُمِدُّكم بِألفٍ مِنَ المٰلئِكَةِ مردفين * و ما جَعَله الله إلاَّ بُشرى و لِتَطمئِنَّ به قلوبُكم، و ما النصر إلاَّ من عند الله، إنَّ الله عزيز حكيم * إذ يُغَشِّيكم النعاسَ أمَنَةً منه و يُنزِّلُ عليكم من السماء ماءً ليُطهرَكم به و يُذهِبَ عنكم رجزَ الشيطٰن و لِيَربِط على قلوبكم و يُثَبِّتَ به الاقدامَ * اذ يُوحي ربك الى المٰلئكة أني معكم فَثَبِّتوا الذين اٰمنوا، سَأُلقي في قلوب الذين

كفروا الرعبَ فاضربوا فوق الاعناق و اضربوا منهم كلَّ بنانٍ * ذلك بِأنهم شاقُّوا اللّٰه و رسولَه، و من يُشاقِق اللّٰهَ و رسولَه فان اللّٰهَ شديدُ العِقاب *

**بيان اللغة**

شَوكة : واحدة الشَّوْكِ، و هو جنس، جمعه أَشواك : ما يخرج من الشجر أو النبات مِثلَ الإبَرِ .

و الشوكة : القوة و البأس، وهو المراد هنا .

أَحقَّ الحقَّ : أثبَتَ الحق .

استغاث فلانا و بفلان (استغاثة) استنصره و استعان به .

أغاثه : نصره و أعانه

الغَوْثُ : الإعانة و النُّصرة

مُردفين (متتابِعين، أي : نازلين واحدًا بعدَ واحدٍ)

أردَفَ : تَتابَعَ، أردف فلانًا : جاءَ بعده .

أردفَه : ركِبَ خلفَه، أركبَه خلفَه .

يُغَشيكم النعاسَ (يُلقي عليكم النومَ)

غَشَّى الشيءَ : جعل عليه غِشاءً، يقال : غَشَّى اللّٰهُ على بَصره

غَشَّى فلانًا الأمرَ : غَطَّاه به و أحاطَه به .

غَشِيَ الأمرُ فلانًا (غَشْيًا، س) : غَطَّاه .

الرجز : الذنب، العذاب، الشرك و عبادة الأوثان .

و رجز الشيطان : وسوسته

رَبَط الله على قلبه بالصبر : قَوَّى قلبَه بالصبر .

رَبَط نفسَه عن ... منعه عن .

رَبط شَيئًا بـ .. (ن، رَبْطًا) شَدَّه بـ ... দ্বারা বাঁধলো ...

بَنان : أصابع، أو أطراف الأصابع . المفاصل، و الواحدة : بَنانَةٌ

شَاقَّه (خالَفَه و عاداه، شِقاقًا)

شَقَّ الأمرُ (ن، شَقًّا) : صعُب

شَقَّ على فلانٍ : أوقَعَه في المشَقَّةِ

**بيان الإعراب**

وَ إذ يَعِدكم الله :أي : و اذكر حينَ وعدِ الله إيّاكم، و إحدٰى الطائِفَتين مفعول به ثان لـ : يعدكم، أَنها لكم : مصدر مؤول و بَدَلُ اشتمالٍ من إحدَى الطائِفَتين . و كان هذا الوعدُ قبلَ غزوةِ بَدرٍ .

و تَوَدُّون : الجملة في مَحَل نصب حال من الضمير المنصوب في يَعِدكم، بِتَقدير و أنتم، لأن واو الحال لا تدخل على المضارع المثبت .

إذ تستغيثون ربكم : بَدَل من إذ يعدكم .

فاستجاب لكم أني ممدكم : الفاء عاطفة عُطِفت بها الجملة على تستغيثون، و المصدر المؤول في محل نصب بنزع الخافض

و ما جعله الله إلا بشرى لكم : الواو استئنافية، و الضمير المنصوب يعود إلى : أني ممدكم، لأن المعنى : فاستجابَ لكم بِإمْدادِكم، و ما جعل هذا الإمدادَ إلا بُشْرٰى لكم .

و لتطمئن : متعلق بفعل محذوف، أي : و بَشَّر به لِتطمئنَّ قلوبُكم .

إذ يغشيكم النعاسَ أمنة منه : بدل ثان من إذ يعدكم، و النعاسَ مفعول به ثان، و أمنةً مفعول لأجله، و منه متعلق بمحذوف نعت لـ : أمنةً .

إذ يوحي : بدل ثالث من إذ يعدكم، و أني معكم : مفعول يوحي .

فثبتوا : الفاء الفصيحة، أي : إذا ثبت هذا فثبتوا المؤمنين بتبشيرهم بالنَّصر .

فوق الأعناق : ظرف متعلق بـ : اضربوا، و المفعول به محذوف، أي فاضربوهم فوقَ الأعناق .

كل بنان : مفعول به لـ : اضربوا، و منهم حال من المفعول .

ذلك : مبتدأ، و الإشارة إلي الضرب، و بِأنهم .. متعلق بخبر محذوف، و المصدر المؤول في محل جر بالباء . أي : ذلك الضربُ واقعٌ بِسبَبِ شِقاقِهِم اللّٰهَ و رسولَه .

**الترجمة**

আর (হে মুমিনগণ, তোমরা ঐ সময়কে স্মরণ করো) যখন প্রতিশ্রুতি দিচ্ছিলেন তোমাদেরকে আল্লাহ দু'টি দলের একটি

সম্পর্কে যে, তা হবে তোমাদের জন্য; অথচ কামনা করছিলে তোমরা যে, অপরাক্রমশালী দলটি হোক তোমাদের জন্য; আর আল্লাহ্ চাচ্ছিলেন যে, তিনি সুসাব্যস্ত করবেন সত্যকে তার বাণীসমূহ দ্বারা এবং কেটে দেবেন কাফিরদের গোড়া, যাতে করে সাব্যস্ত করে দেন তিনি হককে হক এবং সাব্যস্ত করে দেন বাতিলকে বাতিল, যদিও (তা) অপছন্দ করে অপরাধীগণ।

(ঐ সময়কে স্মরণ করো) যখন সাহায্যের জন্য ডাকছিলে তোমরা তোমাদের প্রতিপালককে, অনন্তর সাড়া দিলেন তিনি তোমাদের ডাকে যে, সাহায্য করবো আমি তোমাদেরকে লাগাতার নেমে আসা এক হাজার ফিরেশতা দ্বারা।

এ সাহায্যকে আল্লাহ্ শুধু সুসংবাদ বানিয়েছিলেন তোমাদের জন্য, আর (তিনি তা করেছিলেন) যাতে আশ্বস্ত হয় তা দ্বারা তোমাদের হৃদয়। আর সাহায্য তো শুধু আল্লাহর নিকট থেকে আসে। নিঃসন্দেহে আল্লাহ্ মহাপরাক্রমশালী, মহাপ্রজ্ঞাময়।

(ঐ সময়কে স্মরণ করো) যখন আচ্ছন্ন করছিলেন তিনি তোমাদেরকে তন্দ্রায়, তার পক্ষ হতে স্বস্তি দান করার জন্য এবং বারি বর্ষণ করছিলেন তোমাদের উপর আসমান থেকে, যাতে পবিত্র করেন তিনি তোমাদেরকে তা দ্বারা এবং দূর করেন তোমাদের থেকে শয়তানের ওয়াসওয়াসা এবং যেন সুদৃঢ় করেন তোমাদের হৃদয়কে এবং স্থির করেন তা দ্বারা (তোমাদের) পা।

(স্মরণ করো ঐ সময়কে) যখন প্রত্যাদেশ করছিলেন তোমাদের প্রতিপালক ফিরেশতাদের প্রতি যে, আমি তোমাদের সঙ্গে রয়েছি, সুতরাং অবিচল রাখো তোমরা তাদেরকে যারা ঈমান এনেছে। অবশ্যই ভয় ঢেলে দেবো আমি তাদের অন্তরে যারা কুফুরি করেছে, সুতরাং আঘাত করো তোমরা ঘাড়ের উপরে এবং আঘাত করো তাদের প্রত্যেক জোড়ায়।

তা এ কারণে যে, তারা বিরুদ্ধাচরণ করেছে আল্লাহ্ ও তাঁর রাসূলের। আর যারা বিরুদ্ধাচরণ করে আল্লাহ্ ও তাঁর রাসূলের (তাদের জন্য) আল্লাহ কঠিন আযাব দানকারী।

## ملاحظات حول الترجمة

(ক) أنها لكم (যে তা হবে তোমাদের জন্য) এটা হলো পূর্ণ শব্দানুগ তরজমা, এবং তা গ্রহণযোগ্যও।

তোমাদের আয়ত্ত্বাধীন হবে /আয়াত্তে আসবে/বশীভূত হবে– এটা শব্দানুগ না হলেও মূলানুগ তরজমা এবং গ্রহণযোগ্য।

শায়খুলহিন্দ (রহ) তরজমা করেছেন وہ تمہارے ہاتھ لگے گی (তা তোমাদের হাতে লাগবে)।

থানবী (রহ)-এর তরজমা– وہ تمہارے ہاتھ آجاویگی (তা তোমাদের হাতে এসে যাবে)।

এটা মূল থেকে দূরবর্তী তরজমা। এ দুই তরজমা অনুসরণ করে কেউ কেউ লিখেছেন, তা তোমাদের হস্তগত হবে। শত্রু হস্তগত হয় না, করতলগত হয়। সুতরাং লিখতে হবে, তা তোমাদের করতলগত হবে।

(খ) وتَوَدُّون أن غيرَ ذاتِ الشوكة تكون لكم (অথচ কামনা করছিলে তোমরা যে, অপরাক্রমশালী দলটি হোক তোমাদের জন্য)

الشوكة মানে পরাক্রম, ذاتُ الشوكةِ মানে পরাক্রমের অধিকারী বা পরাক্রমশালী। সুতরাং এটি হচ্ছে পূর্ণ শব্দানুগ তরজমা এবং গ্রহণযোগ্য।

'নিরস্ত্র' এটি غيرُ ذاتِ الشوكة এর যথার্থ প্রতিশব্দ নয়, তবে গ্রহণযোগ্য।

شوكة এর একটি অর্থ কাঁটা। সে হিসাবে শায়খুলহিন্দ (রহ) তরজমা করেছেন, আর তোমরা চাচ্ছিলে যে, যাতে কাঁটা নেই সেটি যেন তোমাদের হাতে আসে। কোন কোন বাংলা মুতারজিম তা অনুসরণ করেছেন। এ তরজমা সুস্পষ্ট নয়।

থানবী (রহ) তরজমা করেছেন– غیر مسلح جماعت (নিরস্ত্র দল)

(গ) تكون لكم (তোমাদের জন্য হোক) একটি তরজমায় আছে– 'তোমাদের ভাগে আসুক' এটা সাধারণত ঐ ক্ষেত্রে হয়, যখন অন্যটি অন্যদের ভাগে যায়।

(ঘ) يقطَعَ دابرَ الكٰفرين (কেটে দেবেন কাফিরদের গোড়া) শায়খায়ন শব্দানুগ তরজমা করেছেন। যথা–

(ক) اور کاٹ ڈالے جڑ کافروں کی (এবং কেটে ফেলবেন জড়/শিকড় কাফিরদের)

(খ) اور کافروں کی بنیاد کو قطع کردے (এবং কাফিরদের বুনিয়াদ/গোড়া কর্তন করে ফেলবেন)

'মূলোচ্ছেদ/নির্মূল করবেন' এ তরজমা হতে পারে।

(ঙ) و لو كره المجرمون 'যদিও অপরাধীরা তা পছন্দ করে না/অপছন্দ করে/অসন্তুষ্ট হয়।

এই তিনটি তরজমার মধ্যে মাঝেরটি শব্দানুগ।

المجرمون। এর প্রতিশব্দরূপে 'পাপীরা' সঠিক নয়।

(চ) إذ تستغيثون ربكم এর দু'টি তরজমা লক্ষ্য করো–

(ক) যখন তোমরা তোমাদের প্রতিপালকের নিকট সাহায্য প্রার্থনা করছিলে/ ফরিয়াদ করছিলে।

এ তরজমায় ربكم এর ব্যাকরণগত রূপটি প্রকাশ পায় না।

(খ) যখন তোমরা তোমাদের প্রতিপালককে সাহায্যের জন্য ডাকছিলে– এখানে ربكم এর ব্যাকরণগত রূপটি প্রকাশ পায়। কিন্তু 'ফরিয়াদ করা' যতটা শব্দানুগ, 'সাহায্যের জন্য ডাকা' ততটা শব্দানুগ নয়।

তাই দুটো তরজমাই দুদিক থেকে অগ্রাধিকার পেতে পারে।

(ছ) يُغَشِّيكم النعاسَ তোমাদেরকে তন্দ্রায় আচ্ছন্ন করেন/তোমাদের উপর তন্দ্রাচ্ছন্নতা আরোপ করেন– এখানে প্রথমটি অধিকতর শব্দানুগ।

তোমাদেরকে তন্দ্রা দ্বারা ঢেকে ফেলেন– এ তরজমা সুন্দর নয়, কারণ 'ঢাকা' শব্দটি তন্দ্রার সঙ্গে প্রচলিত নয়।

(জ) يُنَزِّلُ عليكم من السماء ماء তোমাদের জন্য আকাশ থেকে পানি অবতারণ করেন/ বৃষ্টি ঝরান/ বারি বর্ষণ করেন/ পানি অবতীর্ণ করেন।

এগুলোর মাঝে 'বৃষ্টি ঝরান' তরজমাটি সুন্দর নয়।

প্রথমটি শব্দানুগ, তবে 'বারি বর্ষণ করেন' অধিকতর সুন্দর।

(ঝ) رجزَ الشيطان এর তরজমা শায়খুলহিন্দ (রহ) করেছেন شيطان كى نجاست (শয়তানের নাপাকি/ অপবিত্রতা।

থানবী (রহ) করেছেন, شيطانى وسوسه (শয়তানি ওয়াসওয়াসা) বাংলায় শয়তানের কুমন্ত্রণা বলা যায়।

অভিধানে رجس এর অর্থ রয়েছে অপবিত্রতা, رجز এর ঐ অর্থ নেই। ইমাম রাগিবও তা আনেন নি।

(ঞ) ذلك এর مشار إليه উল্লেখ করে তরজমা করা হয়েছে 'এ আঘাত এ জন্য যে,'।

**أسئلة :**

١ - اشرح كلمةَ شوكةٍ ·
٢ - أعرب قوله : أنّها لكم ·
٣ - اشرح إعراب قوله : و تودون ·
٤ - ما إعراب منهم في قوله تعالى : و اضربوا منهم كل بنان ؟
٥ - إذ تستغيثون ربكم এর দুটি তরজমা পর্যালোচনা করো
٦ - غير ذات الشوكة এর তরজমা পর্যালোচনা করো

( ٧ ) يٰاَيها الذين اٰمَنوا استَجِيبوا للّٰهِ و لِلرسولِ اذا دَعاكم لما يُحيِيكم، وَ اعلَموا اَنَّ اللّٰهَ يحول بينَ المرءِ و قَلبِه و اَنه اليه تُحشَرون * و اتقوا فِتنةً لا تُصيبَن الذين ظلَموا منكم خاصَّةً، و اعلَموا اَن الله شديد العِقاب * وَ اذكُروا اِذ اَنتم قليل مستَضعَفون في الارض تَخافون اَنْ يتَخَطَّفَكم الناسُ فَاٰوٰكم و اَيَّدكم بِنَصره و رزقَكم من الطيِّبٰت لعلكم تَشكرون * يٰاَيها الذين اٰمَنوا لا تَخونوا اللّٰهَ و الرسولَ و تخونوا اَمٰنٰتكم و اَنتم تعلمون * و اعلموا اَنَّما اموالُكم و اولادكم فِتنة و اَنَّ الله عندَه اجر عظيم * يايها الذين اٰمَنوا اِن تتقوا اللّٰه يجعلْ لكم فُرقانًا و يكَفرْ عنكم سَياتكم و يغفِرْلكم، و الله ذو الفضل العظيم *

**بيان اللغة**

تَخَطَّفه : استَلَبه و انتزَعه بِسُرعةٍ — ছোঁ মেরে নিয়ে নিলো
خَطَفَ شيئًا (ض، خَطْفًا) و خَطِف (س، خَطْفًا) : استلَبه و انتزَعَه بِسُرعَةٍ ·
فُرقان : ما يُفَرَّق به بين الحق و الباطل، الحجة و البرهان ·
و الفرقان كلام الله، لأنه يفرِّق بين الحق و الباطل، و لهذا سمي القرآن و التوراة و الإنجيل فرقانا ·

يوم الفرقان : اليوم الذي يفرّق فيه بين الحق و الباطل .
فَرَقَ بين شيئَين (ن، فَرْقًا و فُرقانًا) فَصَل و مَيَّزَ أحدَهما من الآخَر
فَرَقَ بين الخصمين : حَكم و فَصل
فَرَقَ البحرَ (وأيَّ شيءٍ) قسَمه
فَرَق اللهُ الكِتابَ : فَصَّلَه وبيَّنَه

## بيان الإعراب

لا تُصيبن الذين ظلَموا منكم خاصَّةً : الجملة في محل نصب نعت لـ : فتنةً .
ويجوز أن تكون الجملة جوابا لشرط مقدر، أي إنْ أصابَتْكم لا تُصيبُ الظالمين منكم خاصة، بل يَعُمُّكم جميعًا .
منكم حال من : الذين، أي : معدودين منكم، و خاصة حال من فاعلِ تُصيبَنَّ العائدِ على فتنةً، أي : مُختَصَّةً بهم .
و يجوز أن يكون مفعولا مطلقا نائبا عن المصدر بِكَونه صفةً له، أي إصابَةً خاصَّةً .
و اذكروا إذ أنتم قليل : إذ اسم ظرف، في محل نصب على أنه مفعول به لـ : اذكروا، أي : اذكروا وقتَ كونِكم قليلا (أي : وقتَ قِلَّتكم) .
و جملة أنتم قليل في محل جر مضاف إليه .
و في الأرض متعلق بـ : مستضعَفون، و هو خبر ثان .
تخافون : الجملة في محل رفع خبر ثالث للمبتدأ أنتم، أو في محل نصب حال من الضمير في : مستضعَفون .
و المصدر المؤول مفعول به لـ : تخافون .
و تَخونوا أماناتِكم : الواو عاطفة، و تخونوا مجزوم معطوف على تخونوا الأول، فهو داخل في حكم النهي، أي : و لا تخونوا أَمانتِكم .
و يجوز أن تكون الواو للمعية، و الفعل بعدَها منصوب بـ : أَنْ مضمَرةً بعدَ واو المعية، و المصدر المؤول معطوف على مصدر مؤول مفهوم من الكلام السَابق، أي : لا تكُنْ منكم خيانَةٌ لله و الرسول و خيانَةٌ لِأماناتكم .

## الترجمة

হে (ঐ লোকেরা) যারা ঈমান এনেছো, সাড়া দাও তোমরা আল্লাহর এবং রাসূলের ডাকে, যখন ডাকেন তিনি তোমাদেরকে এমন কিছুর দিকে যা জীবন্ত করবে তোমাদেরকে, আর জেনে রাখো তোমরা যে, আল্লাহ আড়াল হয়ে যান মানুষের ও তার কলবের মাঝে, আর (জেনে রাখো যে,) তাঁরই কাছে একত্র করা হবে তোমাদেরকে। আর ভয় করো তোমরা এমন পরিণামকে, যা তোমাদের মধ্য হতে যারা যুলুম করেছে, বিশেষভাবে শুধু তাদেরকেই আক্রান্ত করবে না। (বরং সকলকেই আক্রান্ত করবে) আর জেনে রাখো যে, আল্লাহ কঠিন শাস্তিদানকারী।

আর স্মরণ করো তোমরা (ঐ সময়কে) যখন তোমরা (ছিলে) অল্প (এবং) পৃথিবীতে দুর্বল, (আর) তোমরা আশংকা করতে যে, তোমাদেরকে ছোঁ মেরে নিয়ে যাবে লোকেরা, অনন্তর আশ্রয় দান তিনি তোমাদেরকে করেছেন এবং শক্তি যুগিয়েছেন তোমাদেরকে আপন সাহায্য দ্বারা এবং রিযিক দান করেছেন তোমাদেরকে উত্তম উত্তম বস্তু হতে; যাতে তোমরা শোকর আদায় করো।

হে ঐ লোকেরা যারা ঈমান এনেছো, খেয়ানত করো না তোমরা আল্লাহ ও রাসূলের সাথে এবং খেয়ানত করো না নিজেদের আমানতগুলো সম্পর্কেও, এমন অবস্থায় যে, তোমরা জানো (এর মন্দ পরিণতি সম্পর্কে)।

আর জেনে রাখো যে, তোমাদের ধনসম্পদ এবং তোমাদের সন্তান-সন্ততি শুধু পরীক্ষার বিষয়। আর (জেনে রাখো যে;) আল্লাহ, তাঁরই নিকট রয়েছে মহাপুরস্কার।

হে ঐ লোকেরা যারা ঈমান এনেছো, যদি ভয় করো তোমরা আল্লাহকে তাহলে দান করবেন তিনি তোমাদেরকে 'ফোরকান' [১], আর মোচন করবেন তোমাদের থেকে তোমাদের পাপসমূহ, আর মাফ করবেন তোমাদেরকে, আর আল্লাহ মহাঅনুগ্রহের অধিকারী।

## ملاحظات حول الترجمة

(ক) استجيبوا لله و للرسول (সাড়া দাও তোমরা আল্লাহর এবং

১. হক ও বাতিলের মাঝে পার্থক্যকারী একটি নূর যা মুমিনের কলবে আল্লাহ দান করেন।

রাসূলের ডাকে) আয়াতে ل অব্যয়টি দু'বার এসেছে, সুতরাং 'আল্লাহ ও রাসূলের' এ তরজমার চেয়ে উপরের তরজমাই মূলানুগ।

শায়খায়নের তরজমা, আল্লাহ ও রাসূলের হুকুম মান্য করো। 'হুকুম মান্য করা' হচ্ছে ভাবতরজমা, আর 'ডাকে সাড়া দেয়া' হচ্ছে মূলানুগ

(খ) لما يحييكم (এমন কিছুর দিকে যা জীবন দান করবে/জীবন্ত করবে তোমাদেরকে) এখানে ما কে نكرة موصوفة ধরে তরজমা করা হয়েছে।

ما কে মাওছূল ধরে এবং তার স্থানীয় অর্থ উল্লেখ করে তরজমা করা যায়, 'ঐ দ্বীনের দিকে'

শায়খুলহিন্দ (রহ) তরজমা করেছেন, এমন কিছুর দিকে যাতে রয়েছে তোমাদের জীবন।

এটি ভাবতরজমা। থানবী (রহ) লিখেছেন– তোমাদের জীবনদায়ক জিনিসের দিকে– তিনি جملة موصوفة কে مفرد موصوف এ পরিবর্তন করেছেন।

'জীবন্ত করবে' অর্থ– এই দ্বীন তোমাদেরকে অন্যান্য জাতির মাঝে জীবন্ত জাতিরূপে মর্যাদা দান করবে।

(গ) و أنتم تعلمون এমন অবস্থায় যে, তোমরা জানো (এর মন্দ পরিণতি সম্পর্কে) শায়খুলহিন্দ (রহ) مفرد রূপে তরজমা করেছেন– جان کر (জেনে)

বাংলায় যেহেতু 'জেনেশুনে' এই 'শব্দজুটি' ব্যবহৃত হয়, তাই কেউ কেউ তরজমা করেছেন, জেনেশুনে খেয়ানত করো না।

উর্দূতে এ ক্ষেত্রে جان بوجھ کر (জেনে-বুঝে) ব্যবহৃত হয়। কিন্তু শায়খুলহিন্দ (রহ) অতিরিক্ত শব্দ যোগ করা পছন্দ করেন নি।

থানবী (রহ) মূলানুগ তরজমা করেছেন, اور تم تو جانتے ہو (আর তোমরা তো জানো) এরপর তিনি বন্ধনীতে تعلمون এর مفعول به নির্দেশ করেছেন।

(ঘ) من الطيبت উত্তম উত্তম বস্তু হতে– এখানে ছিফাত-এর তাকরার দ্বারা বহুবচনের অর্থ আদায় করা হয়েছে। থানবী (রহ) এটা করেছেন।

'উত্তম বস্তুসমুদয় হতে' – এ তরজমা যারা করেছেন তারা ال।

( ١ ) قالَ المَلأُ الذين استكبروا مِن قومِه لنُخرجَنَّك يٰشعيب و الذين امَنوا معَك مِن قريتنا اَوْ لَتعودُنَّ في مِلّتنا ، قال اَوَ لو كُنا كارهين * قَدِ افترَينا على اللّٰه كَذِبًا اِن عُدنا في مِلتكم بعدَ اِذ نجّٰنا الله منها ، و ما يكون لنا اَن نعودَ فيها اِلاَّ اَن يشاء اللّٰهُ ربُّنا ، وَسِعَ ربُّنا كل شيءٍ علما ، على الله تَوكلنا ، ربَّنا افتَح بينَنا و بينَ قومِنا بالحق و انتَ خيرُ الفٰتِحين * و قال الملأُ الذين كفَروا مِن قومه لَئِنِ اتَّبعتم شعيبًا اِنكم اِذًا لخٰسرون * فَاخذَتهم الرَّجْفَة فَاَصْبَحوا في دارهِم جٰثمين * الذين كذبوا شعيبا كَاَنْ لَّم يغنَوا فيها ، الذين كذبوا شعيبا كانوا هم الخٰسرين *

### بيان اللغة

وَسِع الشيءُ (س، سَعَةً) : لم يَضِقْ

وسع الشيءَ : لم يَضِقْ عنه، أحاطَ به

وَسع رحمةُ الله كلَّ شيءٍ/ لِكل شيء/ على كل شيءٍ : أحاطت به

وُسْعٌ : طاقَة و قوة

فتَحَ بين الخصمَين : قضى بينَهما (ف، فَتْحًا)

فتَحَ الله عليه : عَلَّمه و عَرَّفه

فتح البِلادَ : غلَب عليها و تملَّكها قَهْرًا

رجفة : زلزلة

رَجَفه (ن، رَجْفًا و رَجَفانًا) حَرَّكه شَديدًا

رَجَف الرجلُ : اضطَرَبَ شديدًا مِنَ الفزَع .

رَجَفَ القلبُ : اضطَرَبَ من الفزَع
رَجَفَت الأرضُ : زُلزِلَت
ارتَجَفَ : اضطَرَب شديدًا و ارتَعَد
لم يغنَوا فيها : (لم يُقيموا فيها)
غَنِيَ (غِنًى، غِناءً، س) كثُر ماله و صار غَنيا
غَنِيَ بالمكانِ (غِنًى و مَغْنًى، س) أقامَ فيه
غَنِي القومُ في ديارهم : طالَ مُقامهم فيها
جاثِمٌ (لاصِق بالأرض ভূতলে লেগে পড়ে থাকা মানুষ / প্রাণী)
جَثَم الحيَوانُ أو الإنسان (ض، ن، جُثومًا) لَصِقَ بالأرض، فهو جاثِمٌ
يقال : جَثَم صدرُه بالأرضِ .

## بيان الإعراب

لنُخرجنك : اللام لام القسَم، و الجملة جواب القسَم المحذوف .
يا شعيب : جملة النداء معترضَة بين المعطوف و المعطوف عليه .
و الذين : معطوف على الكاف، و معك : ظرف متعلق بـ : اٰمَنوا .
من قريتنا : متعلق بـ : نُخرجنك .
أو : حرف عطفٍ عُطف به الجملة التالية على : لَنُخرجَنَّك
في ملتنا : متعلق بـ : تَعودُنَّ
أو لو كنا كارهين : الهمزة للاستفهام الانكاري، و الواو حالية، و لو ليست شرطيةً، بل هو مصدرية، و الجملة في محل نصبٍ حال من محذوف، أي : أ تُعيدوننا و لو كرهنا، أي : حال كراهيتنا للعود .
إن عدنا في ملتكم : جواب الشرط محذوف دل عليه الكلام السابق، أي : إن عُدنا في ملتكم فقَدِ افترَينا على الله كذبا .
بعد إذ نجنا الله منها : الظرف مضاف إلى ظرف آخر، متعلق بـ : عدنا . و جملة نجانا الله في محل جر مضاف إليه
ما يكون لنا أن نعود ... : يكون مضارع تام بمعنى ينبغي، و لنا متعلق به، و المصدر المؤول فاعله .
إلا أن يشاء الله : المصدر المؤول في محل نصب على الاستثناء، و هو

مستثنًى مِن عُموم الأحوال أو مِن عُموم الأوقات، أي : في حالٍ من الأحوال إلا حالَ مشيئةِ الله، أو في وقت من الأوقات إلا وقتَ مشيئة الله ·

وسع ربُّنا كلَّ شيء : فعل و فاعل و مفعول به، و علما تمييز مُحوَّل عن الفاعل، أي : وسع عِلمُه كلَّ شيءٍ ·

لئن : اللام مُوَطئة للقسَم، و جملة إنكم إذا لخسرون جواب القسَم، و جواب الشرط محذوف، أو إنَّ جوابَ القسَمِ يَسُدُّ مَسَدَّ جوابِ الشرط، و هذه هي القاعدة في اجتماع الشرط و القسَم ·

في دارهم : يتعلق بخبرِ أصبحوا ·

الذين : مبتدأ، و كذبوا شعيبا صلة الموصول، و كَأَنْ مخففة من الثقيلة، و اسمها محذوف، أي : كأنهم، و لم يغنَوا خبر كأن، و الجملة خبر المبتدأ ·

**الترجمة**

তার সম্প্রদায়ের প্রধানরা, যারা অহংকার করেছিলো, বললো, অতি অবশ্যই আমরা বের করে দেবো হে শোয়ায়ব, তোমাকে এবং যারা তোমার সাথে ঈমান এনেছে তাদেরকে আমাদের জনপদ থেকে, কিংবা অতি অবশ্যই ফিরে আসবে তোমরা আমাদের ধর্মে। তিনি বললেন, যদিও আমরা (তা) অপছন্দ করি, তবু কি (তোমরা আমাদেরকে ফিরিয়ে আনবে?)

আমরা তো আল্লাহর উপর মিথ্যা অপবাদ আরোপকারী হয়ে যাবো, যদি আমরা ফিরে আসি তোমাদের ধর্মে, আল্লাহ্ আমাদেরকে তা থেকে মুক্তি দেয়ার পর।

আমাদের জন্য তো সঙ্গতই হবে না তোমাদের ধর্মে ফিরে যাওয়া, তবে আমাদের প্রতিপালক আল্লাহ্ যখন ইচ্ছা করবেন। আমাদের প্রতিপালক তো সকল বস্তুকে বেষ্টন করেছেন জ্ঞানের দিক থেকে। আল্লাহরই উপর ভরসা করেছি আমরা। (হে) আমাদের প্রতিপালক, আপনি ফায়ছালা করে দিন আমাদের মাঝে এবং আমাদের সম্প্রদায়ের মাঝে হকভাবে; আর আপনি তো ফায়ছালাকারীদের শ্রেষ্ঠ।

আর তার সম্প্রদায়ের প্রধানরা, যারা কুফুরি করেছিলো, বললো, যদি

তোমরা শোয়ায়বের অনুসরণ করই তাহলে অতিবশ্যই তোমরা ক্ষতিগ্রস্ত হবে। তখন পাকড়াও করলো তাদেরকে ভূমিকম্প, ফলে তারা তাদের বাড়ীঘরে উপুড় হয়ে পড়ে থাকলো।
যারা মিথ্যাবাদী বলেছিলো শোয়ায়বকে, যেন তারা বসবাসই করেনি সেখানে। যারা মিথ্যাবাদী বলেছিলো শোয়ায়বকে তারাই ছিলো ক্ষতিগ্রস্ত।

## ملاحظات حول الترجمة

(ক) قال الملأ الذين استكبروا من قومه (তার সম্প্রদায়ের প্রধানরা, যারা অহংকার করেছিলো, বললো,) এটা হলো মূলতারকীবের অনুগামী তরজমা।
থানবী (রহ) এভাবে সরল তরজমা করেছেন, তার সম্প্রদায়ের দাম্ভিক প্রধানরা বললো।

(খ) أو لتعودن في ملتنا (কিংবা অতি অবশ্যই ফিরে আসবে তোমরা আমাদের ধর্মে) এর তরজমা কেউ কেউ করেছেন, কিংবা তোমাদেরকে আমাদের ধর্মে ফিরে আসতে হবে।
এ তরজমাটি শব্দানুগ না হলেও এদিক থেকে ভালো যে, আয়াতে চাপ প্রয়োগের যে ভাব রয়েছে তরজমায় তা ফুটে উঠেছে।

(গ) لنخرجنك يا شعيب و الذين امنوا معك (অতি অবশ্যই আমরা বের করে দেবো হে শোয়ায়ইব, তোমাকে এবং যারা তোমার সাথে ঈমান এনেছে তাদেরকে) তরজমায় يا شعيب শুরুতে আনা যায়, যেমন থানবী (রহ) এনেছেন।
তবে শায়খুলহিন্দ (রহ) কোরআনী উসলূবকে যথাসম্ভব রক্ষা করে তরজমা করেছেন।
ل এর তরজমা يا شعيب এর আগে হলে أسلوب القرآن এর পূর্ণ অনুগমন হতো, কিন্তু عطف এর তরজমা সুন্দর হতো না, তাই এতটুকু ব্যতিক্রম করা হয়েছে।

(ঘ) إلا أن يشاء الله যেহেতু এখানে حال বা وقت এর অর্থ নেয়া হয়েছে, সেহেতু, 'তবে আল্লাহ যখন ইচ্ছা করবেন,' এ তরজমাই উত্তম।
'তবে যদি আল্লাহ ইচ্ছা করেন', এ তরজমা সঠিক নয়।

(ঙ) وسع ربنا كل شيء علما (আমাদের প্রতিপালক তো সকল

বস্তুকে বেষ্টন করেছেন জ্ঞানের দিক থেকে) এটি মূলানুগ তরজমা।

তবে এই তামীয যেহেতু محول عن الفاعل সেহেতু মূল তারকীব অনুসরণ করে থানবী (রহ) তরজমা করেছেন, আমাদের প্রতিপালকের ইলম সকল বস্তুকে বেষ্টন করেছে।

(ক) আমাদের প্রতিপালক প্রত্যেক বস্তুকে স্বীয় জ্ঞান দ্বারা বেষ্টন করে আছেন। (খ) সব কিছুই আমাদের প্রতিপালকের জ্ঞানায়ত্ব।

এ দুটি তরজমার ব্যাকরণগত সূত্র নেই। তবে আয়াতের বক্তব্য তাতে এসে গেছে।

(চ) على الله توكلنا শায়খুলহিন্দ তরজমা করেছেন, আল্লাহরই উপর আমরা ভরসা করেছি। থানবী (রহ) তরজমা করেছেন, আমরা আল্লাহরই উপর ভরসা রাখি।

'আমাদের ভরসা তো আল্লাহরই উপর' এ তরজমা গ্রহণযোগ্য হলেও তারকীবানুগ নয়।

'নির্ভর করি / করেছি' এ তরজমাও হতে পারে।

(ছ) بالحق (হকভাবে) এর তরজমা, 'ন্যায়ভাবে', করা যায়, কিন্তু 'ফায়ছালা করে দিন যথার্থ ফায়ছালা', এ তরজমা সঠিক নয়, কারণ এখানে ফায়ছালা শব্দটি অপ্রয়োজনে দুবার আসেছে।

'আপনি তো ফায়ছালাকারীদের শ্রেষ্ঠ', এর সরল তরজমা– আপনি তো শ্রেষ্ঠ/সর্বোত্তম ফায়ছালাকারী।

(জ) أصبحوا في دارهم جثمين (তারা তাদের বাড়ীঘরে উপুর হয়ে পড়ে থাকলো) أصبحوا কে থানবী (রহ) صاروا এর অর্থে গ্রহণ করেছেন, আর শায়খুলহিন্দ (রহ) সকালের সময়ের সাথে সম্পৃক্ত فعل ناقص ধরে তরজমা করেছেন– তারা ভোরে তাদের বাড়ীঘরে উপুড় হয়ে পড়ে থাকলো।

একটি বাংলা তরজমায় আছে–

তাদের প্রভাত হলো নিজগৃহে অধঃমুখে পতিত অবস্থায়।

অর্থাৎ এ রতজমায় أصبح কে تام এবং جاثمين কে হাল ধরা হয়েছে।

'তারা তাদের ঘরে নাস্তানাবুদ হয়ে পড়ে থাকলো' ভাব তরজমা হিসাবে এটা গ্রহণযোগ্য।

(ঝ) فأخذتهم الرجفة (তখন পাকড়াও করলো তাদেরকে

ভূমিকম্প) 'তারা ভূমিকম্প দ্বারা আক্রান্ত হলো' এই তারকীববিমুখ তরজমার কোন প্রয়োজন নেই। শায়খায়ন তা করেননি, আমাদেরও করা উচিত নয়।

**أسئلة :**

١ – اشرح كلمة غَنِيَ .

٢ – " و لو كنا كارهين " لِمَ وقعت هذه الجملة حالاً ؟

٣ – ما إعراب قوله : أن نعود فيها ؟

٤ – اشرح إعراب كلمةِ علمًا

٥ – وسع ربنا كلَّ شيءٍ علما এর তরজমা পর্যালোচনা করো।

٦ – افتح بالحق (ফায়ছালা করে দিন যথার্থ ফায়ছালা) এ তরজমার ত্রুটি আলোচনা করো।

( ٢ ) وَ وٰعَدنا موسٰى ثَلٰثين ليلةً و اَتممنٰها بِعَشْرٍ فتم مِيقٰت ربه اَربعين ليلةً، و قال موسى لاخيه هرونَ اخْلُفني في قومي و اَصلِح و لا تتبع سَبيل المفسِدين * وَ لما جاء موسٰى لميقٰتِنا و كلَّمه ربه قال ربِّ اَرني انظُرْ اليك، قال لن ترٰني و لٰكِنِ انْظُر الى الجَبَل فَاِنِ استَقرَّ مكانَه فسوف ترٰني، فلما تجلى ربُّه للجَبَلِ جعلَه دكا و خَرَّ موسى صَعِقا، فلما اَفاقَ قال سُبحٰنك تبتُ اليك و اَنا اَول المؤمنين *

**بيان اللغة**

واعَدَه : وَعَدَ كلٌّ منهما الآخرَ উভয়ের প্রত্যেকে অপরকে প্রতিশ্রুতি দিলো

واعَدَ فلانًا الوقتَ أو الموضِعَ তাকে সময় বা স্থানের প্রতিশ্রুতি দিলো

اخلُفني (كن خليفتي)

خَلَفَ فلانًا (ن، خِلافَةً) : جاء بعدَه فصار مكانَه، كان خليفتَه،

خَلَف فلانًا في قومه : تَولّٰى أمرَ قومِه عندَ غيبُوبَته

تجلى (ظهَرَ بعضُ نورِه)

دكا : الدَّكُّ الأرضُ المستوِيةُ
دَكَّ البناءَ (ن، دَكًّا) : هدَمَه حتى سَوَّاه بالأرضِ
و دُكَّتِ الجبالُ دَكًّا : جُعِلت أرضًا مستويَةً
خر (وقَع و سقَط) (ن، خَرًّا) خَرَّ ساجِدًا : وقَع في سُجودٍ
صَعِقٌ : مُغمًى عليه বেহুঁশ صَعِقَ الرجلُ (س، صَعَقًا) : أصابته صاعِقَةٌ أغمِيَ عليه، هلَك
أفاق : (عاد إلى الصحة من الإغماء) (إفاقةً)
يقال : أفاقَ مِن مرَضِه / سَكَرِه / جُنونه / نَومه / غفلَتِه ·

## بيان الإعراب

ثلثين ليلةً : مفعول به ثان لـ : واعَدنا
تم ميقات ربه : فعل و فاعل، و أربعين حال من الفاعل، أي : تم الميقاتُ بالغًا هذا العدَدَ
و قيل هو مفعولٌ تَمَّ، لأن معناه بَلَغَ، أي بلغ الميقاتُ هذا العدَدَ·
أرني : مفعول هذا الفعل الثاني محذوف، أي : أرني نفسَك ·
دكا : مفعول ثان لـ : جعله، وهو مصدر بمعنى مفعول، أي : مَدكوكًا
صَعِقا : حال من الفاعل ·

## الترجمة

আর প্রতিশ্রুতি দিলাম আমি মূসাকে ত্রিশ রাত্রের, এবং তা পূর্ণ করলাম দশ (রাত্র) দ্বারা। এভাবে পূর্ণ হলো তার প্রতিপালকের প্রতিশ্রুত সময় চল্লিশ রাত্র। আর বললেন মূসা তার ভাই হারুনকে, প্রতিনিধিত্ব করো তুমি আমার, আমার সম্প্রদায়ের মাঝে এবং (তাদের অবস্থার) সংশোধন করো, আর অনুসরণ করো না ফাসাদ সৃষ্টিকারীদের পথ।
আর যখন এলেন মূসা আমার প্রতিশ্রুত সময়ে এবং কালাম করলেন তার প্রতিপালক তার সাথে, তখন তিনি বললেন, (হে) আমার প্রতিপালক, অবলোকন করান আমাকে (আপনার সত্তা), যেন আমি (এক ঝলক) তাকাতে পারি আপনার প্রতি।
আল্লাহ বললেন, কিছুতেই দেখতে পাবে না তুমি আমাকে, তবে

তাকাও তুমি পর্বতের দিকে, যদি স্থির থাকে তা নিজের স্থানে তাহলে দেখতে পারো তুমি আমাকে।
অনন্তর যখন 'জ্যোতির্ময়' হলেন তার প্রতিপালক পর্বতের প্রতি, তখন জ্যোতির্ময়তা পর্বতকে করে ফেললো বিধ্বস্ত, আর পড়ে গেলেন মূসা অজ্ঞান হয়ে। অনন্তর যখন তিনি (জ্ঞান ফিরে পেয়ে) সুস্থ হলেন তখন বললেন, আমি আপনার পবিত্রতা বর্ণনা করছি। তাওবা করছি আপনার কাছে এবং আমিই (আপনার কথায়) বিশ্বাস স্থাপনকারীদের প্রথম।

## ملاحظات حول الترجمة

(ক) و واعدنا موسى ثلثين ليلة (আর আমি প্রতিশ্রুতি দিলাম মূসাকে ত্রিশ রাত্রের) যেহেতু واعدة এর মূল অর্থ একে অপরকে প্রতিশ্রুতি দিলো, সেহেতু কোন কোন আলিম এমন তরজমাও করেছেন, আমি ও মুসা একে অপরকে প্রতিশ্রুতি দিলাম। (মূসা আঃ এর প্রতিশ্রুতি ছিলো চল্লিশ রাত অবস্থান করার, আর আল্লাহর প্রতিশ্রুতি ছিলো তাওরাত দান করার।)

(খ) فتم ميقات ربه أربعين ليلة (এভাবে পূর্ণ হলো তার প্রতিপালকের প্রতিশ্রুত সময় চল্লিশ রাত্র) এখানে মূল তারকীব থেকে সরে এসে أربعين ليلة কে ميقات থেকে বদল রূপে তরজমা করা হয়েছে, বাংলা তরজমার জন্য এ তারকীবই উপযুক্ত।
চল্লিশ রাত্র পূর্ণ হলো- এটিও أربعين ليلة এর তারকীবানুগ তরজমা নয়। তারকীবানুগ তরজমা হলো, তার প্রতিপালকের প্রতিশ্রুত সময় পূর্ণ হলো এমন অবস্থায় যে, তা চল্লিশ রাত্র।

(গ) و لا تتبع سبيل المفسدين (আর অনুসরণ করো না ফাসাদ সৃষ্টিকারীদের পথ) المفسدين এর তরজমা থানবী (রহ) করেছেন, বিশৃঙ্খল লোকদের; কেউ কেউ তরজমা করেছেন বিপর্যয়/গোলযোগ সৃষ্টিকারীদের- এগুলো গ্রহণযোগ্য তরজমা। 'হাঙ্গামা সৃষ্টিকারীদের', এ তরজমা সুন্দর নয়।

(ঘ) و لما جاء لميقاتنا (আর যখন এলেন মূসা আমার প্রতিশ্রুত সময়ে) جاء এর তরজমা শায়খুলহিন্দ (রহ) করেছেন, উপস্থিত হলেন/ পৌঁছলেন। এ হচ্ছে جاء এর ভাবতরজমা। থানবী (রহ) লিখেছেন, 'এলেন', এটি শাব্দিক তরজমা।

'এসে হাজির হলেন,' এ তরজমা সুন্দর নয়।

(ঙ) أرني অবলোকন করান আমাকে (আপনার সত্তা)- এটি ব্যাকরণভিত্তিক তরজমা।
থানবী (রহ) লিখেছেন, আমাকে আপনার দীদার দান করুন, এটি সুন্দর ভাবতরজমা।

(চ) أنظر إليك যেন আমি (এক ঝলক) তাকাতে পারি আপনার প্রতি- (এক ঝলক)- এটি থানবী (রহ)-এর শব্দ, তিনি এটিকে মূল তরজমায় এনেছেন, কিতাবের তরজমায় তা বন্ধনীতে আনা হয়েছে।

(ছ) جعله دكا ('জ্যোতির্ময়তা' করে ফেললো পর্বতকে বিধ্বস্ত) থানবী (রহ) جعل এর فاعل নির্দেশ করার জন্য 'জ্যোতির্ময়তা' শব্দটি এনেছেন। আর কারো তরজমায় جعل এর فاعل স্পষ্ট হয়নি।

**أسئلة :**

١ - اشرح كلمة : خَرَّ
٢ - أعرب قوله : أربعين ليلةً
٣ - أعرب قوله : استقر مكانَه
٤ - اشرح إعراب قوله : دكا
٥ - واعدنا موسى এর তরজমা পর্যালোচনা করো
٦ - جعله دكا এর তরজমা পর্যালোচনা করো

( ٣ ) قال يُموسى إني اصطفيتُك على الناس بِرِسٰلتي و بِكَلامي، فخذ ما اٰتيتُك و كن مِنَ الشّٰكِرين * و كتبنا له في الألْواحِ مِن كلِّ شيءٍ موعظةً و تفصيلا لكل شيءٍ، فخذها بِقوة وَ أْمُرْ قومَك ياخذوا بِأحسَنِها، سَاُوريكم دارَ الفٰسقين * سَاصرِف عن اٰيٰتي الذين يَتكبَّرون في الأرضِ بغَير الحقِّ، وَ إن يرَوا كلَّ اٰية لا يُؤمنوا بِها، وَ إن يَرَوا سبيلَ الرُّشدِ لا يتخِذوه سَبيلا، و إن يَرَوا سبيلَ الغَيِّ يتخذوه سَبيلا، ذلك بِأنَّهم كذبوا بِاٰيٰتنا و كانوا عَنها غٰفلين *

### بيان اللغة

ألواح : جَمْعُ لَوحٍ، شيءٌ عريض من الخشَب أو غيره

কাঠের বা অন্য কিছুর প্রসারিত ফলক।

ما يكتَب فيه من الخشَب أو غيره কাঠের বা অন্য কিছুর ফলক, যাতে লেখা হয়।

الرُّشْدُ و الرَّشَد : خلاف الغَيِّ (و الغيُّ الفَساد في الاعتقاد)، و يستعمَل استعمالَ الهِدايَة، و الرشَد صَلاح العَقلِ

رَشَد (ن، رُشْدًا، و رَشادًا) اهتدى و استقامَ .

### بيان الإعراب

مِن كل شيءٍ : مِن حرفُ جر زائِدٌ، و كلٌّ مسجرور لفظًا، منصوب محلا على المفعولية، و شيءٍ مضاف إليه .

موعِظةً : بدَل من مَحَلِّ كلِّ شيءٍ، و مَحَلُّه النصبُ على المفعولية، و تفصيلا معطوف على : موعظةً، و لكل شيء متعلق بـ : تفصيلا.

و قال بعضهم : موعظةٌ مفعول به، و مِن كل شيءٍ متعلق بمحذوف حال مقدمة من المفعول به .

فخذها : الجملة معطوف على كتبنا، و المعنى : فقلنا له : خذها

بقوة : متعلق بمحذوف، و هو حال من فاعل خذ، أي : خذها متلبسا بقوة .

و يَجري هذا الإعراب في بقية المواضِع، لأن الباءَ تكون زائدةً قبلَ مفعول الأخذِ، فتقول : خذ بِيَده، و تكون للاستعانة قبلَ آلة الأخذ، فتقول : خذ الإناء بِيَدك .

أمَّا القوة فهي حالَةُ الآخِذ، لا الأَخْذِ، فالباء هنا متعلق بحالٍ من فاعل الأَخْذِ

الذين يتكبرون : الموصول مفعول به لـ : أَصْرِف، و بغير الحق يتعلق بمحذوف، أي متلبسين .

سبيلا : مفعول به ثان لـ : يَتَّخِذْ

ذلك : إشارة إلى الصرف عن الآيات، و هو في محل رفع مبتدأ، و خبره محذوف يتعلق به الجار، و المصدر المؤول في محل جر بالباء،

أي : ذلك الصرفُ ثابت بِسَبَبِ تكذيبهم و كونِهم غافلين عنها

و كانوا : عطف على كذبوا .

## الترجمة

বললেন আল্লাহ, হে মূসা, অবশ্যই নির্বাচিত করেছি আমি তোমাকে (তোমার সমকালের) সমস্ত মানুষের মোকাবেলায়। সুতরাং গ্রহণ করো তুমি ঐ কিতাব যা দান করেছি আমি তোমাকে, আর হও শোকরকারীদের অন্তর্ভুক্ত।

আর আমি লিখে দিয়েছিলাম তাকে কাষ্ঠফলকসমূহে, সর্বপ্রকার (প্রয়োজনীয়) উপদেশ এবং (বিধান সম্পর্কে) সবকিছুর বিশদ বিবরণ। অনন্তর (আমি তাকে বলেছিলাম) দৃঢ়ভাবে গ্রহণ করো তুমি এগুলোকে। আর আদেশ করো তোমার সম্প্রদায়কে যেন তারা গ্রহণ করে সেগুলোর সর্বোত্তমকে। অতিসত্বর দেখাবো আমি তোমাদেরকে পাপাচারীদের বাসস্থান।

অবশ্যই আমি ফিরিয়ে রাখবো আমার নিদর্শনাবলী থেকে তাদেরকে যারা দম্ভ করে বেড়ায় পৃথিবীতে অন্যায়ভাবে।

যদি অবলোকন করে তারা আমার প্রতিটি নিদর্শনও তবু ঈমান আনবে না তারা সেগুলোর প্রতি। আর যদি দেখে তারা হেদায়াতের পথ তবে সেটাকে পথ বলে গ্রহণ করে না, আর যদি দেখে গোমরাহির পথ তবে সেটাকে পথ বলে গ্রহণ করে নেয়। তা এই কারণে যে, তারা মিথ্যা বলেছে আমার নিদর্শনাবলীকে, আর ছিলো তারা সেগুলো থেকে উদাসীন।

## ملاحظات حول الترجمة

(ক) إني اصطفيتك (অবশ্যই আমি নির্বাচন করেছি তোমাকে) এখানে إن এর তরজমা সকলেই বাদ দিয়েছেন, এটা থাকা উচিত বলেই মনে হয়।

على এর কারণে তাযমীনের ভিত্তিতে অনেকে اصطفيتك এর তরজমা করেছেন, বিশিষ্টতা/শ্রেষ্ঠত্ব দান করেছি তোমাকে।

অবশ্য متضمِّن ও متضمَّن উভয়কে সমন্বিত করে এ তরজমা হতে পারে, অবশ্যই তোমাকে আমি মানুষের মোকাবেলায় শ্রেষ্ঠ বলে নির্বাচন করেছি।

(খ) و كتبنا له في الألواح (আর লিখে দিয়েছিলাম তাকে কাষ্ঠ ফলকে) এর তরজমা কেউ করেছেন 'ফলকে', কেউ করেছেন, 'পটে'। এতে বহুবচনের অর্থ প্রকাশ পায় না।

আর বাংলা অভিধান মতে 'পট' শব্দটি এখানে উপযুক্ত নয়, কারণ এটি চিত্রশিল্পের শব্দ, যার অর্থ ছবি আঁকার স্থূল বস্ত্রখণ্ড থানবী (রহ) তরজমা করেছেন چند تختیوں پر (কতিপয় কাষ্ঠফলকে) অর্থাৎ তিনি 'নাকিরাহ্' ধরে তরজমা করেছেন। কিতাবের তরজমায় মা'রিফা ধরা হয়েছে এবং সেটাই স্বাভাবিক।

(গ) فخذها بقوة অনন্তর (আমি তাকে বলেছিলাম) গ্রহণ করো তুমি এগুলোকে দৃঢ়ভাবে– এ তরজমার ভিত্তি এই যে, ف অব্যয়টি عطف এর জন্য এবং পরবর্তী উহ্য বাক্যটি পূর্ববর্তী বাক্যের উপর معطوف হয়েছে।

যারা তরজমা করেছেন, 'সুতরাং তুমি তা গ্রহণ করো' তারা ف অব্যয়টিকে رابطة, ধরেছেন।

فخذها بقوة এর তরজমা যদি করা হয়, 'সুতরাং ঐগুলি শক্তভাবে ধরো' তাহলে মনে হতে পারে যে, কাষ্ঠফলকগুলোকে শক্তভাবে ধরতে বলা হয়েছে, যেন তা মাটিতে পড়ে না যায়। অথচ উদ্দেশ্য হচ্ছে তাতে লেখা বিধানগুলোকে দৃঢ়ভাবে গ্রহণ করার আদেশ দেয়া। সুতরাং এ তরজমা উত্তম নয়।

কেউ কেউ তরজমা করেছেন, 'এগুলোকে দৃঢ়ভাবে ধারণ করো।

থানবী (রহ) লিখেছেন, এগুলোকে সচেষ্টভাবে আমলে আনো।

কিতাবের তরজমা মূলের আরো কাছে থেকে এ ভাবটুকুই ধারণ করছে।

(ঘ) يتكبرون في الأرض بغير الحق (দম্ভ করে বেড়ায় পৃথিবীতে অন্যায়ভাবে) থানবী (রহ) بغير الحق এর তরজমা করেছেন, (দম্ভ করে) যার কোন অধিকার তাদের নেই – এটা

সম্প্রসারিত তরজমা। কিতাবে শায়খুলহিন্দ (রহ) এর অনুসরণে তরজমা করা হয়েছে।

**أسئلة :**

١ - اشرح كلمةَ الرُّشْدِ

٢ - أعرب قوله : مِن كلِّ شيءٍ

٣ - لم لا يجوز أن يتعلق " بقوة " بـ : خُذ ؟

٤ - عَيِّن الشرط و جوابه في إنِ الثانيةِ

٥ - فخذها بقوة (সুতরাং ঐগুলোকে শক্তভাবে ধরো) এ তরজমার ত্রুটি আলোচনা করো

٦ - بغير الحق এর কী তরজমা করেছেন থানবী (রহ) এবং তা কী ধরনের তরজমা ?

( ٤ ) وَ اتَّخَذ قومُ موسٰى مِن بَعدِه مِنْ حُلِيِّهم عِجْلًا جَسَدًا له خُوار، اَلَم يَروا اَنه لا يُكلمهم و لا يَهديهم سَبيلا، اِتخَذوه و كانوا ظٰلِمين * وَ لما سُقِط في اَيديهم و رَاوا اَنهم قد ضَلُّوا قالوا لَئِن لَّم يرحَمنا رَبُّنا و يَغفِر لنا لَنكونَنَّ من الخٰسرين * و لما رَجع موسٰى الى قومِه غَضْبانَ اَسِفا، قال بِئسَما خلَفتُموني مِن بَعدي، اَعَجِلتُم امرَ ربكم، و اَلْقَى الالواحَ و اَخذ بِرأس اَخيه يَجُرُّه اليه، قال ابنَ اُمَّ اِنَّ القومَ استضعَفوني و كادوا يقتُلونَني، فلا تُشمِت بي الاَعداءَ و لا تجعلني مع القوم الظّٰلمين *

**بيان اللغة**

حُلِيٌّ : جَمعُ حَلْي، (و الجمع الآخر حِلِيٌّ) و حِلْيَة : جمعُها حِلًى و حُلًى : ما تتزين به المرأة من ذهَبٍ و فِضة و غيرها .

عِجْلٌ (و الجمع عُجول و عِجال) ولد البقَرة و عِجْلَةٌ : أنثى العِجْلِ (و الجمع عِجَل و عِجال)

خُوار : صوت البقر (و يطلَق أيضا على صوت الغنَم و الظِّباء و

: لا تخشوهم، و الفاء تعليلية، و لفظ الجلالة مبتدأ و أحق خبر، و المصدر المؤول في محل جر بحرف جرٍّ محذوف، أي بِأَنْ تخشوه .

و في الكلام حذف، أي أحقُّ من غيرِه بأن تخشوه .

**الترجمة**

অনন্তর যদি তারা তাওবা করে এবং ছালাত কায়েম করে এবং যাকাত আদায় করে তাহলে তারা হবে দ্বীনের ক্ষেত্রে তোমাদের ভাই। আর আমি বিশদরূপে বর্ণনা করি বিধানসমূহ এমন কাওমের জন্য যারা জ্ঞান রাখে। আর যদি তারা ভঙ্গ করে তাদের শপথসমূহ তাদের প্রতিশ্রুতি দানের পর এবং দোষ আরোপ করে তোমাদের দ্বীন সম্পর্কে তাহলে লড়াই করো কুফুরের হোতাদের বিরুদ্ধে তোমরা; (কারণ) নিঃসন্দেহে তারা, তাদের কোন শপথ অক্ষুণ্ণ নেই। (লড়াই করো) যাতে তারা বিরত থাকে (কুফুর থেকে)।

কেন তোমরা লড়াই করো না এমন কাওমের বিরুদ্ধে যারা ভঙ্গ করেছে তাদের শপথসমূহ এবং সংকল্প করেছে রাসূলকে বহিষ্কার করার এবং তারাই (বিবাদের) সূচনা করেছে তোমাদের সাথে প্রথমে। তোমরা কি ভয় করো তাদেরকে? (করো না) কারণ আল্লাহই অধিক হকদার যে, তোমরা তাঁকে ভয় করবে, যদি তোমরা মুমিন হয়ে থাকো।

লড়াই করো তোমরা তাদের বিরুদ্ধে, তাহলে আল্লাহ সাজা দেবেন তাদেরকে তোমাদের হাতে এবং লাঞ্ছিত করবেন তাদেরকে এবং বিজয়ী করবেন তোমাদেরকে তাদের উপর এবং একদল (অসহায়) মুমিনের চিত্ত প্রশান্ত করবেন এবং দূর করবেন তাদের অন্তরের ক্রোধ। আর আল্লাহ যাকে ইচ্ছা করবেন তার প্রতি ক্ষমাসুন্দর হবেন। আর আল্লাহ সর্বজ্ঞ, মহাপ্রজ্ঞাময়।

নাকি তোমরা ধারণা করেছো যে, তোমাদেরকে ছেড়ে দেয়া হবে, অথচ এখনো আল্লাহ (ঘটনার মাধ্যমে) জেনে নেননি তোমাদের মধ্য হতে তাদেরকে যারা জিহাদ করেছে এবং আল্লাহকে ছাড়া এবং তাঁর রাসূলকে ছাড়া এবং মুমিনদেরকে ছাড়া গ্রহণ করেনি কোন বিশেষ বন্ধু। আর তোমরা যা করো সে সম্পর্কে আল্লাহ পূর্ণ অবহিত।

## ملاحظات حول الترجمة

(ক) إخوانكم في الدين (তারা হবে দ্বীনের ক্ষেত্রে তোমাদের ভাই) থানবী (রহ) তরজমা করেছেন– তারা হয়ে যাবে তোমাদের দ্বীনী ভাই। অর্থাৎ তিনি মূল তারকীবের পরিবর্তে ছিফাতের তারকীব অনুসরণ করেছেন।
একটি বাংলা তরজমায় আছে– তবে তারা তোমাদের দ্বীন সম্পর্কে ভাই। – এটিও গ্রহণযোগ্য তরজমা।

(খ) لقوم يعلمون (এমন কাওমের জন্য যারা জ্ঞান রাখে)– থানবী (রহ) তরজমা করেছেন, সমঝদার লোকদের জন্য।
জ্ঞানী সম্প্রদায়ের জন্য– এ তরজমাও হতে পারে।

(গ) طعنوا في دينكم (দোষ আরোপ করে তোমাদের দ্বীন সম্পর্কে) 'বিদ্রূপ করে' – এ তরজমাও হতে পারে।
তোমাদের ধার্মিকতাকে কটাক্ষ করে– এ তরজমাও গ্রহণযোগ্য, তবে তা মূল থেকে কিঞ্চিত দূরবর্তী।

(ঘ) قاتلوا أئمة الكفر (লড়াই করো তোমরা কুফুরের হোতাদের বিরুদ্ধে) তরজমায় রয়েছে– কাফিরদের প্রধানদের বিরুদ্ধে লড়াই করো– এখানে মাছদারকে اسم الفاعل এর অর্থে গ্রহণ করে তরজমা করা হয়েছে। এর প্রয়োজন ছিলো না।
আয়াতে أئمة শব্দটি কটাক্ষস্বরূপ বলা হয়েছে। সুতরাং 'প্রধান'-এর পরিবর্তে হোতা শব্দটি অধিকতর উপযুক্ত হবে।

(ঙ) (লড়াই করো) যাতে তারা (কুফুর থেকে) বিরত থাকে– لعلهم ينتهون হচ্ছে قاتلوا এর উদ্দেশ্য। মাঝখানে হেতুবাচক একটি মধ্যবর্তী বাক্য (جملة معترضة) আসার কারণে বন্ধনীতে ফেয়েলটিকে পুনরুক্ত করা হয়েছে।

(চ) ألا تقاتلون শায়খুলহিন্দ (রহ) তরজমা করেছেন – তোমরা কী লড়াই করবে না।
অর্থাৎ ألا কে তিনি همزة الاستفهام ও لا النافية ধরে তরজমা করেছেন।
এটি মূলত حرف تحضيض (উবদ্বুদ্ধকারী অব্যয়) সে হিসাবে থানবী (রহ) তরজমা করেছেন– কেন লড়াই করো না!

(ছ) فالله أحق أن تخشوه (আল্লাহই অধিক হকদার যে, তোমরা তাঁকে ভয় করবে)

('আল্লাহকে ভয় করাই তোমাদের পক্ষে অধিক সমীচীন') – এটি মূলানুগ তরজমা নয়।
শায়খুলহিন্দ (রহ) তরজমা করেছেন– আল্লাহর ভয় তোমাদের থাকা উচিত বেশী। – এটিও মূল থেকে দূরবর্তী।
থানবী (রহ) এর তরজমা অধিকতর মূলানুগ, তাই কিতাবে সেটাকেই গ্রহণ করা হয়েছে।
'তোমাদের ভয়ের অধিকতর যোগ্য হলেন আল্লাহ' এ তরজমা হতে পারে।

(জ) ينصركم عليهم (বিজয়ী করবেন তোমাদেরকে তাদের উপর) এটি শায়খায়নের তরজমা। (তাদের বিরুদ্ধে তোমাদেরকে সাহায্য করবেন) এ তরজমা হতে পারে।

**أسئلة :**

١ – اشرح كلمةَ أَئِمَّةٍ .
٢ – أعرب قوله : فإخوانكم في الدين
٣ – ما إعراب قوله : أولَ مرة ؟
٤ – علام عطف قوله : و لم يتخذوا ؟
٥ – طعنوا في دينكم এর কী কী তরজমা হতে পারে ?
٦ – এখানে أئمة এর প্রতিশব্দ 'প্রধান'-এর চেয়ে 'হোতা' শব্দটি কেন অগ্রাধিকারযোগ্য ?

( ٥ ) يٰاَيُّهَا الذين اٰمَنوا لا تتخذوا اٰبآءكم و اخوانكم اولياء اِنِ استحبُّوا الكفرَ على الايمان، و مَن يتولّهم منكم فاولئك هم الظّٰلمون * قل اِن كان اباؤكم و ابناؤكم و اخوانُكم و اَزواجكم و عَشيرتكم و اَموال اقترفتُموها و تِجارَةٌ تخشَون كسادَها و مَسٰكِنُ ترضَونها اَحبَّ اليكم مِن الله و رسوله و جهادٍ في سبيله فتربَّصوا حتى ياتيَ الله بامره، و الله لا يَهدى القومَ الفٰسقين *

## بيـان اللغـة

استحَبَّه : أحَبَّه، استحسنه . استحَبَّه عليه : فَضَّله عليه، آثره عليه .
عَشيرة (و الجمع عَشائِرُ) قبيلة . عشيرة الرجل : بَنُو أبيه الأقربُون .
اقترَفَ المال : اقتناه و جمَعه . اقترَفَ الذنبَ : فعله .
كَساد : عدمُ الرَّواجِ মন্দা كَسَدَ الشيءُ (ن، كَسادًا) لم يَرُجْ لِقلَّة الرغبَةِ فيه
চাহিদার সল্পতার কারণে চালু হলো না

راج الشيءُ (رَواجا، ن) كثُرت الرغبة فيه
تربص به : انتظر به خيرًا أو شرًّا
তার জন্য ভালোর বা মন্দের অপেক্ষা করলো।

## بيـان الإعراب

على الإيمان : يتعلق بـ : استحبوا المتضمِّن معنى اختارُوا و آثرُوا .
يتول : شرط مجزوم بحذف اللام، لأنه ناقص، و أُفرد الفعل رعاية لجانب
لفظ الموصول، و منكم متعلق بمحذوف، حال من فاعل يتولى .
و جملة أولئك جواب شرط، و يجري في (هم) إعرابان
و رُوعِيَ في جملة جواب الشرط جانبُ معنَى الموصولِ .
و جهادٍ : معطوف على لفظ الجلالة أو على : رسوله، كما يقول المعربون.
تربصوا : مفعول هذا الفعل محذوف، أي تربصوا عقوبةً عاجلةً أو آجلةً .

## الترجمة

হে ঐ লোকেরা যারা ঈমান এনেছো, তোমরা তোমাদের পিতাদেরকে এবং তোমাদের ভাইদেরকে বানিয়ো না অন্তরঙ্গ, যদি তারা কুফুরকে প্রিয় মনে করে ঈমানের মোকাবেলায়, আর তোমাদের মধ্য হতে যারা তাদেরকে অন্তরঙ্গ বানাবে ওরাই হবে অন্যায়কারী।
আপনি বলুন, যদি তোমাদের পিতারা এবং তোমাদের পুত্ররা এবং তোমাদের ভাইয়েরা এবং তোমাদের স্ত্রীরা এবং তোমাদের গোষ্ঠী এবং সম্পদ, যা তোমরা সঞ্চয় করেছো এবং ব্যবসা, যার মন্দা হওয়ার তোমরা আশংকা করো এবং বাসস্থানসমূহ, যা তোমরা পছন্দ করো, (যদি এগুলো) তোমাদের কাছে অধিক প্রিয় হয়

আল্লাহ ও তাঁর রাসূল থেকে এবং আল্লাহর রাস্তায় জিহাদ করা থেকে তাহলে তোমরা অপেক্ষা করো আল্লাহ তাঁর ফায়ছালা কার্যকর করা পর্যন্ত। আর আল্লাহ পথ প্রদর্শন করেন না পাপাচারী সম্প্রদায়কে।

## ملاحظات حول الترجمة

(ক) তোমাদের পুত্ররা – 'তোমাদের সন্তানেরা' তরজমা করা ঠিক নয়, যেমন কেউ কেউ করেছেন।

(খ) و أموالٌ اقترفتموها (এবং সম্পদ, যা তোমরা সঞ্চয় করেছো) সংক্ষিপ্ত তরজমা– তোমাদের অর্জিত/সঞ্চিত সম্পদ।

و تجارةٌ تخشون كسادَها (এবং ব্যবসা, যা মন্দা হওয়ার আশংকা করো) সংক্ষিপ্ত তরজমা– এবং মন্দার আশংকা কবলিত তোমাদের ব্যবসা।

تجارة এর প্রতিশব্দরূপে ব্যবসা-বাণিজ্য উভয় শব্দ ব্যবহার করার প্রয়োজন নেই।

مَسٰكِنُ ترضَونها (এবং বাসস্থান সমূহ, যা তোমরা পছন্দ করো) এর সংক্ষিপ্ত তরজমা, তোমাদের পছন্দের বাসস্থানসমূহ।

(গ) حتى يأتيَ الله بأمره (আল্লাহ তাঁর ফায়ছালা কার্যকর করা পর্যন্ত) 'আল্লাহর বিধান আসা পর্যন্ত' – এ তরজমা সহজতর হলেও মূলানুগ নয়।

'আল্লাহ তার ফায়ছালা আনা পর্যন্ত' – এ তরজমা শব্দানুগ হলেও এক্ষেত্রে যেহেতু 'কার্যকর করা' শব্দটি অধিকতর উপযোগী সেহেতু তা ব্যবহার করা হয়েছে।

## أسئلة :

١ – اشرح كلمةَ عشيرةٍ ٠

٢ – اذكر الإعرابين في قوله : اولئك هم الظّٰلمون ٠

٣ – فَصِّل جوابَ الشرط في قوله : إن استحَبُّوا الكفرَ على الإيمان ٠

٤ – ما مفعول تربَّصوا ؟

٥ – مَسٰكِنُ ترضونها এর সংক্ষিপ্ত তরজমা করো

٦ – حتى يأتيَ الله بأمره এর তরজমা পর্যালোচনা করো

( ٦ ) يٰايها الذين اٰمنوا ما لكم إذا قيل لكم انفِروا في سبيل الله اثّاقَلتم الى الاَرضِ، اَرضيتم بالحيٰوة الدنيا مِنَ الاٰخِرة، فَما مَتاع الحيٰوة الدنيا في الاٰخرة إلّا قليل * إلّا تنفِروا يُعذبكم عذابًا اليمًا، و يستبدِل قومًا غيرَكم و لا تضرُّوه شيئًا، و الله علىٰ كلِّ شيءٍ قدير * إلّا تنصُروه فقد نَصَره الله إذ اخرَجه الذين كفروا ثانِيَ اثنَينِ إذهما في الغار إذ يقول لِصَاحِبه لا تحزَنْ إن اللّٰهَ معنا، فَانزَل الله سَكينَتَه عليه و اَيَّده بِجُنودٍ لم تَروها و جَعَل كلمَةَ الذين كفَروا السُّفلىٰ، و كلمَةُ الله هي العُليا، و الله عزيز حكيم * إنفِروا خِفافا وَ ثِقالا و جاهِدوا بِاَموالكم و انفُسِكم في سَبيل الله، ذلكم خير لكم إن كنتُم تعلَمون *

## بيان اللغة

انفِروا : (اُخرُجوا و اَسرِعوا) ۔ نَفَر القوم لِلقتال/إلى القتال (ض، نَفْرًا، نُفورا و نَفيرًا) أسرَعوا في الخروج ۔

نَفَر من شيءٍ (نُفورا، ض) : كرِهَه، يقال : نَفَرتُ من صحبةِ فلانٍ : كرِهتُها

نَفر الحاج من مِنًى : خرجوا و اندَفعوا إلى مكةَ ۔

إثّاقلتم : أصله تَثَاقلتم، فَأُبدِلت التاءُ ثاءً، ثم أدغِمت في الثاء، ثم جيءَ بهمزة الوصل لِلنُّطق بالساكِنِ ۔

تَثاقَلَ و اثّاقَلَ إلى مكانٍ : اِطمَأنَّ و مال إليه و أخلَد إليه ۔ (كَأنَّه لَزم المكانَ لِثِقَل جسمِه) و الثِّقَل : ضد الخِفَّة ভারিত্ব

ثقل (ك، ثِقَلًا، ثَقالَةً) : ضد خف ভারী হলো

فهو ثَقيل و الجمع ثِقال

ثَقُلَ الأمرُ : شق কঠিন/কষ্টকর হলো

ثِقْل : وَزن . الحِملُ الثقيل (و الجمع) أثقال

ثَقَلٌ (و الجمع : أثقال) متاع المسافر

أثقال الأرض : ما في جوف الأرض من كنوز و أمواتٍ

خِفاف : جمع/خفيف : ضدُّ ثقيلٍ হালকা

خَفَّ شيءٌ : قَل ثِقْلُه، قَلَّ مقدارُه

خَفَّ عقلُه : حَمُق বুদ্ধি তরল হলো

السفلى : مؤنث الأسفل

أسفَلُ الشيءِ : ضد الأعلى، و مؤنث الأعلى : عُليا

و معنى انفروا خفافا و ثقالا : اخرجوا شُبّانًا و شَيْبًا، أو مُشاةً و رُكبانًا، و قيل معناه : اخرجوا في جميع الظروف و الأحوال في اليُسْرِ و العُسْر .

**بيان الإعراب**

ما لكم :أي : أيُّ شيءٍ، أو أيُّ عذرٍ (ثابتٌ) لكم .

إذا : اسم ظرف مجرد من معنى الشرط، في محل نصب متعلق بـ : اثاقلتم . و جملة اثاقلتم في محل نصب حال من ضمير الخطاب في لكم .

و أصل العبارة : أي عذر ثابت لكم حالةَ كونكم متثاقِلين حينَ قولِ الرسول لكم : انفروا . و كان هذا عندَ غزوةِ تَبوكٍ .

و ليس الظرف متضمِّنا معنى الشرط، لأن الفعلَ ماض لفظًا و معنىً . و قال البعض : بل الظرف متضمِّن معنى الشرط لأن الماضيَ أريد به المضارع .

من الاخرة : متعلق بمحذوف حال من : الحياة الدنيا، أي : بديلا من الآخرة .

في الآخرة : متعلق بـ : قليل . و يجوز أن يكون متعلقا بمحذوف حال من متاع، أي : محسوبا في جَنْبِ الآخرة .

غيرَكم : صفة لـ : قوما .

إلا تنصروه فقد نصره الله : إلا مكونة من إن الشرطية و لا النافيةِ، و تنصروه شرط . و جواب الشرط محذوف، أي : لا يضره عدَمُ

نصرِكم، و الفاء تعليلية ·

إذ أخرجه الذين كفروا ثانيَ اثنين : إذ ظرف يتعلق بـ : نَصَرَ، و ثانيَ اثنين حال من مفعول أخرج ·

إذ هما في الغار إذ يقول لصاحبه لا تحزن : إذ الثانية و الثالثة بدَل من إذ الأولى · و هو بدَلُ بعضٍ من كلٍّ، فإن زمَنَ الإخراج يمتدُّ أثرًا إلي زمَنِ استقرارهما في الغار و إلى زمَنِ القول المذكور · فهذان الزمَنان بعضٌ من ذلك الزمَن الممتدِّ ·

السفلى : مفعول به ثان لـ : جعل ·

**الترجمة**

হে ঐ লোকেরা যারা ঈমান এনেছো, তোমাদের হলো কী যে, যখন বলা হয় তোমাদেরকে, অভিযান করো আল্লাহর পথে তখন তোমরা একেবারে লেগে যাও মাটিতে! তোমরা কি তুষ্ট হয়ে গেছো আখেরাতের পরিবর্তে পার্থিব জীবন নিয়েই? কিন্তু পার্থিব জীবনের ভোগ-উপকরণ তো আখেরাতের হিসাবে অতি সামান্য।

যদি তোমরা অভিযান না করো তাহলে আযাব দেবেন তিনি তোমাদেরকে যন্ত্রণাদায়ক আযাব এবং বদলরূপে আনবেন তোমাদের ভিন্ন কাওমকে। আর তোমরা কোনই ক্ষতি করতে পারবে না আল্লাহর। আর আল্লাহ্ সর্ববিষয়ে সর্বশক্তিমান।

যদি সাহায্য না করো তোমরা তাঁকে (তাহলে কোন ক্ষতি নেই) কারণ অবশ্যই তাঁকে সাহায্য করেছেন আল্লাহ্ যখন কাফিররা বের করে দিয়েছিলো তাকে দু'জনের একজন অবস্থায়, যখন তারা দু'জন গুহায় ছিলেন, যখন তিনি বলছিলেন তাঁর সঙ্গীকে, বিষণ্ন হয়ো না, আল্লাহ্ তো রয়েছেন আমাদের সঙ্গে। তখন নাযিল করলেন আল্লাহ্ আপন সাকীনা তাঁর উপর এবং শক্তি যোগালেন তাঁকে এমন সকল বাহিনী দ্বারা যা তোমরা দেখোনি, আর যারা কুফুরি করেছে করে দিলেন তাদের কথাকে 'সর্বনীচু', আর আল্লাহর কথাই সর্বদা সর্বোচ্চ। আর আল্লাহ্ মহাপরাক্রমশালী, মহাপ্রজ্ঞাময়।

অভিযান তোমরা করো হালকা অবস্থায় এবং ভারী অবস্থায়, আর জিহাদ করো তোমাদের জান দ্বারা এবং তোমাদের মাল দ্বারা আল্লাহর রাস্তায়, সেটাই তোমাদের জন্য উত্তম, যদি তোমরা বিশ্বাস করো (তাহলে তা করো।)

## ملاحظات حول الترجمة

(ক) ما لكم (তোমাদের হলো কী) তিরস্কারের ভাবটুকু প্রকাশ করার জন্য, 'কী হলো' এর পরিবর্তে 'হলো কী' বলা হয়েছে।
اثاقلتم إلى الأرض (একেবারে মাটিতে লেগে যাও) শব্দের মূল ধাতু বিবেচনা করে তরজমা করা যায়- তোমরা ভারী হয়ে মাটিতে পড়ে যাও।
কেউ কেউ তরজমা করেছেন, তোমরা মাটি জড়িয়ে ধরো- এটা গ্রহণযোগ্য নয়, কারণ মাটি জড়িয়ে ধরার যোগ্য নয়।
কেউ কেউ তরজমা করেছেন- তোমরা ভারাক্রান্ত হয়ে ভূতলে ঝুঁকে পড়ো। ('লুটিয়ে পড়ো', হলে ভালো হয়)
এ তরজমা গ্রহণযোগ্য, তবে প্রথমটি সুসংক্ষিপ্ত এবং সুস্পষ্ট।
আয়াতের বর্ণনায় অতিশয়তার ভাব রয়েছে। তাই 'একেবারে' শব্দটি যোগ করা হয়েছে।

(খ) متاع الحياة (পার্থিব জীবনের ভোগ-উপকরণ) শায়খায়ন متاع কে মাছদার ধরে তরজমা করেছেন- পার্থিব জীবনের ভোগ।
কিতাবের তরজমায় متاع কে ما يُتَمَتَّع به অর্থে গ্রহণ করা হয়েছে।
في الآخرة (আখেরাতের হিসাবে) এখানে উহ্য شبه الفعل উল্লেখ করে তরজমা করা হয়েছে। অর্থাৎ محسوبا في الآخرة 'আখেরাতের তুলনায়' হতে পারে।

(গ) قوما غيرَكم (অপর জাতিকে/তোমাদের ভিন্ন জাতিকে) দ্বিতীয় তরজমাটি শব্দানুগ।

(ঘ) ثاني اثنَيْنِ বা ثالثُ ثلاثَةٍ এ ধরনের বাগ্‌ধারায় দু'জনের দ্বিতীয় বা তিনজনের তৃতীয় বোঝানো উদ্দেশ্য হয় না। বরং দুজনের বা তিনজনের একজন বোঝানো উদ্দেশ্য হয়। থানবী (রহ) সে হিসাবেই তরজমা করেছেন। আর শায়খুলহিন্দ (রহ) শব্দানুগ তরজমা করছেন - এমন অবস্থায় যে, তিনি ছিলেন দু'জনের দ্বিতীয়জন।
'এবং তিনি ছিলেন দুজনের দ্বিতীয়জন'- এ তরজমা মূল তারকীব অনুগামী নয়, তবে গ্রহণযোগ্য।

(ঙ) و أيده بجنود لم تروها (এবং শক্তি যোগালেন তাঁকে এমন সকল বাহিনী দ্বারা যা তোমরা দেখো নি) এমন এক

সৈন্যবাহিনী দ্বারা – جند মানে সৈন্যবাহিনী جنود হলো তার বহুবচন। এ তরজমায় বহুবচনত্ব প্রকাশ পায়নি।

শায়খুলহিন্দ (রহ) লিখেছেন– তাঁর সাহায্যে এমন সকল ফউজ পাঠিয়েছেন।

এ তরজমা মূলানুগ নয়, কারণ মূল ফেয়েলটি أرسل নয়, বরং أيد এবং جنود শব্দটি مفعول به নয়, বরং ب এর مجرور.

(চ) 'সাকীনা' শব্দের নিজস্ব আবেদন ও শ্রুতিমধুরতা রয়েছে তাই তরজমায় মূল শব্দটি ব্যবহার করা হয়েছে, এর অর্থ প্রশান্তি।

**أسئلة :**

١ – اشرح كلمةَ اِثَّاقلتم ·

٢ – أعرب قوله : من الآخرة و في الآخرة ·

٣ – أعرب قوله : ثانِيَ اثنين ·

٤ – اذكر أصل العبارة في قوله : إذ هما في الغار ·

٥ – متاع الحياة الدنيا এর তরজমা পর্যালোচনা করো

٦ – ثاني اثنين এর দুটি তরজমা পর্যালোচনা করো

( ٧ ) لَقَدِ ابتغَوُا الفتنةَ من قبلُ و قلَّبوا لك الامورَ حتى جاء الحقُّ و ظهر امرُ الله و هم كٰرِهون * و منهم من يقول ائذَن لِّي و لا تَفتِنِي، الا في الفتنَةِ سقطُوا، و اِن جهنَّمَ لمحيطة بالكٰفرين * اِن تُصبك حسَنة تسؤهم، و اِن تُصبك مصيبَةٌ يقولوا قَدْ اخَذنا امرَنا مِن قبل و يتولَّوا و هم فَرِحون * قل لن يُّصيبَنا اِلَّا ما كتَبَ الله لَنا، هو مولٰنا، و على الله فَلْيتوكَّلِ المؤمنون * قل هل تَربَّصون بِنا اِلا اِحدٰى الحسنَيين، و نحن نتربَّص بكم اَن يُّصيبَكم اللّٰه بِعَذابٍ من عندِه او بِاَيدينا، فتربَّصوا اِنَّا معكم مُّتربصون * قل اَنفِقوا طوعًا او كَرْهًا لن يُّتقَبَّلَ منكم، اِنَّكم كنتم قومًا فٰسقين * و ما منَعهم

اَنْ تُقبَلَ منهم نفقتُهم اِلَّا اَنَّهم كفَروا بالله و برسوله و لا
ياتون الصلوٰةَ اِلا وهم كُسالي و لا يُنفِقون اِلا وهم كرهون *

**بيان اللغة**

قَلَبَ شيئًا (ض، قَلْبًا) صرَفه من وجهٍ إلى وجهٍ (من الأعلىٰ إلى الأسفَلِ
أو من اليَمين إلى الشِّمال أو من الباطن إلى الظاهر) .
قَلَّبه : قَلَبه (و شُدِّد للمبالغة أو للتكثير)
قَلَّبَ الأمور : دَبَّرها و أدارَها
قَلَّب له الأمرَ : كادَ له كيدًا .
أصبح يُقَلِّب كفَّيْهِ : أي أصبَح يتَنَدَّم .
الحسنٰى : مؤنث الأحسَن . و أيضًا : العاقِبَة الحَسَنة، و المراد هنا
بالحُسْنَيين الظفَر و الشهادَة .

**بيان الإعراب**

من قبل : متعلق بـ : ابتغَوا، بُنيت علىٰ الضم لقَطْعِها عن الإضافَة
لفظًا لا معنًى، أي : مِن قَبلِ غزوَةِ تبوكٍ .
حتى جاء الحق : حتى حرف جر و غايةٍ يتعلق بـ : قَلَّبوا، أو هي
ابتدائية .
منهم من يقول : منهم متعلق بخبر مقدم، و الموصول مبتدأ مؤخر، أي :
من يقول ائذن لي معدود منهم، أي : من المنافقين .
سقطوا : فعل و فاعل، و جمع الضمير و القائل واحد مراعاةً للمعنى
و هم فرحون : حال من الضمير في يقولوا و يتولوا، لا من الأخير فقط، لأن
فَرَحَهم كان حالَ القول و التولي معا .
هل : حرف استفهام في معنى النفي، و تربصون مضارع حذف منه
إحدى تاءَيْهِ .
أن يصيبكم الله : المصدر المؤول مفعول به لـ : نتربص . و من عنده :
متعلق بنعت محذوف لـ : عذاب .
أو بأيدينا عطف على : من عنده، متعلق بنعت العذاب .

### الترجمة

তারা তো চেয়েই আসছে ফেতনা পূর্ব থেকে এবং আপনার জন্য বিভিন্ন চক্রান্ত নাড়াচাড়া করেই আসছে। অবশেষে এসে গেলো সত্য এবং জয়ী হলো আল্লাহর ফায়ছালা, এমন অবস্থায় যে তারা (ছিলো) নাখোশ।

আর তাদের মাঝে রয়েছে এমন ব্যক্তি যে বলে, অনুমতি দিন আমাকে (যুদ্ধে না যাওয়ার), আর পরীক্ষায় ফেলবেন না আমাকে। শোনো, পরীক্ষায় তারা তো পড়েই গেছে। আর নিঃসন্দেহে জাহান্নাম ঘিরে ফেলবে কাফিরদেরকে।

যদি স্পর্শ করে আপনাকে কোন কল্যাণ তবে তা তাদেরকে পীড়া দেয়, আর যদি আক্রান্ত করে আপনাকে কোন বিপদ, তবে তারা বলে ওঠে, আমরা তো সামলে নিয়েছিলাম আমাদের বিষয় আগেই। আর তারা ফিরে যায় উল্লসিত হয়ে।

আপনি বলুন, কিছুতেই আক্রান্ত করতে পারে না (কোন কিছু) আমাদেরকে, কিন্তু যা আল্লাহ লিখে রেখেছেন আমাদের জন্য। তিনি আমাদের অভিভাবক। আর আল্লাহরই উপর যেন ভরসা করে মুমিনরা।

আপনি বলুন, তোমরা তো আমাদের বিষয়ে দু'টি কল্যাণের একটিরই অপেক্ষা করছো, আর আমরা তোমাদের বিষয়ে অপেক্ষা করছি যে, আল্লাহ তোমাদেরকে পাকড়াও করবেন আযাব দ্বারা, তাঁর নিজের পক্ষ হতে, কিংবা আমাদের হাতে। তো অপেক্ষা করো তোমরা, আমরাও তোমাদের সাথে অপেক্ষা করছি।

আপনি বলুন, খরচ করো তোমরা খুশিতে কিংবা নাখুশিতে, কিছুতেই কবুল করা হবে না তোমাদের পক্ষ হতে। নিঃসন্দেহে তোমরা তো পাপাচারী।

### ملاحظات حول الترجمة

(ক) قلبوا لك الأمور (আপনার জন্য বিভিন্ন চক্রান্ত নাড়াচাড়া করেই আসছে)

الأمور। এর শাব্দিক অর্থ বিভিন্ন বিষয়। এখানে উদ্দেশ্য বিভিন্ন চক্রান্ত। উদ্দেশ্যের দিক থেকে তরজমা করা হয়েছে।

আপনার বিরুদ্ধে বিভিন্ন চক্রান্ত করেই আসছে- এরকম তরজমা হতে পারে।

তারা আপনার বহু কর্ম উলটপালট করে আসছিলো- এ তরজমা قلب له الأمور বাক্যের ব্যবহারিক অর্থের সাথে সংগতিপূর্ণ নয়।

(খ) جاء الحق و ظهر أمر الله و هم كرهون (এসে গেলো সত্য এবং জয়ী হলো, আল্লাহর ফায়ছালা, এমন অবস্থায় যে তারা নাখোশ ছিলো) তাদের ইচ্ছার বিরুদ্ধে সত্য এসে গেলো এবং ....... এ তরজমা তারকীবানুগ নয়, তবে গ্রহণযোগ্য।

এমন অবস্থায় যে, তারা নাখোশ ছিলো- এর পরিবর্তে বলা যায়- অথচ তারা (তা) অপছন্দ করছিলো।

(গ) لا تفتني (আমাকে পরীক্ষায় ফেলবেন না/ লিপ্ত করবেন না/ নিক্ষেপ করবেন না) থানবী (রহ) এর তরজমা- আমাকে অনিষ্টে লিপ্ত করবেন না।

শায়খুলহিন্দ (রহ) এর তরজমা- আমাকে ভ্রষ্টতায় লিপ্ত করবেন না। (ফিতনা শব্দটি অনিষ্ট, ভ্রষ্টতা ও পরীক্ষা- তিনটি অর্থকেই অন্তর্ভুক্ত করে)

(ঘ) لمحيطة ঘিরে ফেলবে/ঘিরেই রয়েছে/ঘিরে ধরেছে।

ঘিরে ধরা বা ঘিরে ফেলা শব্দটিতে যে ভীতিকর পরিস্থিতির প্রতি ইঙ্গিত রয়েছে 'বেষ্টন করা' শব্দটিতে তা নেই। সুতরাং জাহান্নাম তাদেরকে বেষ্টন করেই রয়েছে- এ তরজমা সুন্দর নয়।

(ঙ) أخذنا أمرنا من قبل (আমরা তো সামলে নিয়েছিলাম আমাদের বিষয় আগেই) এমন তরজমা হতে পারে- আমরা তো আগেই আমাদের সর্তকতা অবলম্বন করেছিলাম।

আমরা তো আমাদের ব্যাপারে সতর্কতা গ্রহণ করেছিলাম- এ তরজমা সুন্দর নয়।

আমরা তো আগেই আমাদের প্রস্তুতি নিয়ে রেখেছিলাম- এ তরজমা গ্রহণযোগ্য।

(চ) يُعَذبكم الله এবং يُصيبكم الله بعذاب বাক্যদু'টি একই মর্ম বহন করে না। দ্বিতীয়টিতে অর্থের ভিন্ন একটি মাত্রা রয়েছে। তরজমায় সেটার প্রকাশ ঘটা উচিত। আল্লাহ তোমাদেরকে আযাব দ্বারা পাকড়াও করবেন- এ তরজমায় সেই ভিন্ন মাত্রাটুকু রক্ষিত হয়েছে। সুতরাং 'আল্লাহ তোমাদেরকে আযাব দেবেন' এ তরজমা বিশুদ্ধ নয়।

**أسئلة :**

١ - اشرح معاني قَلَّبَ .

٢ - ما إعراب قوله : من عنده ؟

٣ - أعرب قوله : طوعًا أو كرهًا .

٤ - علام يعود الضمير المستتر في : لن يتقبل ؟

٥ - تسؤهم তারা পীড়িত হয়- এ তরজমা সম্পর্কে মন্তব্য করো

٦ - يصيبكم الله بعذاب এর তরজমা পর্যালোচনা করো

( ٨ ) وَ منهم الذين يُؤذونَ النبيَّ و يقولون هو أُذُنٌ، (١) قل أُذُنُ خيرٍ لكم يؤمِن بالله و يؤمِنُ للمؤمنين و رَحْمَةٌ للذين آمَنوا مِنكم، و الذين يُؤذون رَسولَ الله لهم عَذابٌ اليم * يَحلِفُون بالله لكم لِيُرضوكم، وَ الله و رَسوله اَحقُّ ان يُرضوه اِن كانوا مؤمنين * اَلَمْ يعلَموا اَنَّه مَن يُحادِدِ اللهُ و رَسُولَه فَاَنَّ له نارَ جهنم خالدًا فيها ، ذلك الخِزْيُ العظيم * يحذَر المٰنِفقون اَنْ تنزَّلَ عليهم سُورة تنبِّئُهم بما في قلوبهم، قَلِ استهزِءوا ،اِن الله مُخرج ما تحذَرون * و لَئِنْ سَألتَهم لَيقولُنَّ إنما كنا نَخوض و نلعَبُ، قَلْ اَ بِالله و آياتِه و رَسوله كنتم تَستهزِءون * لا تَعتذروا قَد كفرتُم بعدَ اِيمانكم، اِن نعفُ عَنْ طائفَةٍ منكم نُعذِّبْ طائفةً بانهم كانوا مجرمين *

**بيان اللغة**

أذن : عُضْوُ السَّماع، مونثة، و الجمع : آذان .

و رَجلٌ أذنٌ : مَن يسمَع مَقالَ كلِّ أحدٍ، أو مَن يُصدِّق كلَّ ما

---

١ - و المعنى : يقول المنافقون : هو يُصَدق بكل خبرٍ يسمَعه، و رَدَّ الله عليهم : هو أذنُ خيرٍ لكم، لا أذنُ شرٍّ، يسمَع الخيرَ فيعمَل به، و لا يعمَل بالشرِّ حينما يسمَعه .

يسمَع و يقبَل قولَ كل أحدٍ . يستَوي فيه الواحد و الجمع .

خِزيٌ : الهَوان و الذُّل লাঞ্ছনা, অপদস্থতা

خَزِيَ (س، خَزًى، و خِزْيَةً) ذل و هان .

خَزى فلانًا (ض، خِزْياً) أوقَعه في الخِزْيِ .

أخزاه : أوقَعه في الخزي

حَادَّه : عادَاه و غاضَبه

نخوض (نَهْزِل কৌতুক করছিলাম)

و أصل الخوض النزول في الماء، ثم استعمل في الأمور و الكلام .

خاضَ في أمرٍ : اشتغَل به لَهْوًا و بِلاغَرضٍ طيِّبٍ

**بيان الإعراب**

و منهم الذين يؤذون النبي : الموصول مبتدأ مؤخر، و منهم متعلق بمحذوف، و هو خبر مقدم . و يقولون معطوف على يؤذون .

أذنٌ خيرٍ لكم : (أي هو أذنٌ خيرٍ نافِعٌ لكم) المبتدأ محذوف، و أذن منعوت و (نافع) لكم نعت مرفوع . (١)

يؤمن للمؤمنين : تَعدَّى الفعل باللام لتضَمُّنه معنى الانقياد .

و قال أهل اللغة : الإيمان المقابِل للكُفرِ يُعدَّى بالباء، و الإيمان بمعنى التصديق يُعدَّى باللام لِلتفرِقَة بينَهما، و إن كان حقُّه أن يُعدَّى بِنَفسِه كالتصديقِ .

وقد جاء في القرآن : و ما أنت بمؤمن لنا .

و جاء أيضا : أ فتطمَعون أن يؤمنوا لكم .

و رحمة : معطوفة على أذنٌ، و للذين متعلق بـ : رحمة .

و الله و رسوله أحق : الواو للحال . و لفظ الجلالة مبتدأ و رسوله معطوف على المبتدأ . و أحق خبر، و المصدر المؤول في محل جر بالباء المقدرة، أي : أحق بأن يرضوه .

و وحّد الضمير، لأنه لا فرق بين إرضاء الله و إضاء رسوله، فإرضاء الله إرضاء لرسوله .

ألم يعلموا أنـه من يحـادد الله و رسـوله : الهاء ضمير الشـأن، اسم أن و من اسم شـرط جازم، و يحـادد شـرط مجزوم، و الجملة الشـرطية خـبر أن و هذا المصدر المؤول مفعول لم يعلموا ٠

فأن له نار جهـنم : الفـاء رابطـة لجواب الشـرط، و المصـدر المؤول في محل رفـع خبر لمبتـدأ محذوف، أو هو مبتـدأ و الخبر محذوف ٠

و أصـل العـبارة في الوجه الأول : فأمره كون نار جهـنم له ٠

و في الوجه الثاني : فكـون نار جهنم له أمر حق ٠

ذلك الخزي العظيم : ذلك مبتدأ، و الإشـارة إلى العـذاب، و الخزي خبر ٠

يحـذر المنـفـقون أن تـنزل عليهم ... : المصدر المؤول مفعول به لـ : يحذر، و الفـعل يحـذَر لازم عـند المُبَرَّد ، فـالمصـدر المـؤول مـجـرور بـ : مِنِ المقـدَّرةِ، أي : يحـذر المنافـقون مِنْ أن تنزَّلَ عليـهم ٠

و ضـمـيـر الجمع الأول و الثـاني يعـود إلى المؤمنين، و الثـالث إلى المنافقـين ٠

## الترجـمة

তাদের মাঝে রয়েছে তারা যারা কষ্ট দেয় নবীকে এবং বলে, তিনি তো 'কান-পড়া' (যা কানে পড়ে তাই বিশ্বাস করেন)। আপনি বলুন, (কিন্তু তিনি) তোমাদের জন্য 'কল্যাণ-কর্ণ'।[১] তিনি ঈমান রাখেন আল্লাহর প্রতি এবং বিশ্বাস রাখেন মুমিনদের প্রতি। আর (তিনি) রহমত তোমাদের মধ্য হতে তাদের জন্য যারা ঈমান এনেছে। আর যারা কষ্ট দেয় আল্লাহর রাসূলকে তাদের জন্য রয়েছে যন্ত্রণাদায়ক আযাব।

তারা শপথ করে আল্লাহর নামে তোমাদের কাছে, তোমাদেরকে খুশী করার জন্য, অথচ আল্লাহ এবং তাঁর রাসূল অধিক হকদার (এ বিষয়ে) যে, তারা তাঁকে সন্তুষ্ট করবে, যদি তারা হয়ে থাকে মুমিন। তারা কি জানে না যে, যে ব্যক্তি বিরুদ্ধাচরণ করবে আল্লাহ ও তাঁর রাসূলের তার জন্য চিরকালের জাহান্নামী হওয়া অবধারিত। সেটাই চরম লাঞ্ছনা।

মুনাফিকরা আশংকা করে যে, মুমিনদের উপর না আবার নাযিল

১. তোমাদের কল্যাণের কথাই শুধু শোনেন।

করা হয় কোন সূরা, যা জানিয়ে দেবে তাদেরকে মুনাফিকদের মনের কথা।

আপনি বলুন, করতে থাকো তোমরা উপহাস, আল্লাহ অবশ্যই প্রকাশ করে ছাড়বেন যা তোমরা আশংকা করো।

আর যদি আপনি জিজ্ঞাসা করেন তাদেরকে (উপহাসের কারণ) তাহলে অতি অবশ্যই তারা বলবে, আমরা তো শুধু 'কথারকথা' বলছিলাম এবং খেলা করছিলাম।

আপনি বলুন, তোমরা কি উপহাস করছিলে আল্লাহর (সাথে) এবং তাঁর আয়াতের (সাথে) এবং তাঁর রাসূলের সাথে! (এখন আর) তোমরা ওযর পেশ করো না। তোমরা তো তোমাদের ঈমান আনার (দাবী করার) পরে কুফুরি করেছো।

যদি মাফ করেও দেই তোমাদের একদলকে (তাওবা করার কারণে) তবু অবশ্যই আযাব দেবো একটি দলকে, এ কারণে যে তারা অপরাধী ছিলো।

## ملاحظات حول الترجمة

(ক) يؤذون النبي (কষ্ট দেয় নবীকে) এটি থানবী (রহ)-এর তরজমা। শায়খুলহিন্দ (রহ) লিখেছেন, নবীকে খারাপ কথা বলে।

থানবী (রহ) শাব্দিক তরজমা করেছেন। আর শায়খুলহিন্দ (রহ) ঘটনাভিত্তিক তরজমা করেছেন। অর্থাৎ আলোচ্য ঘটনায় যেহেতু মুনাফিকদের কষ্ট দেয়ার ছুরত ছিলো অশোভন কথা বলা, তাই তিনি কষ্টদানের স্বরূপ উল্লেখপূর্বক তরজমা করেছেন।

উভয় তরজমার সমন্বয় হতে পারে এভাবে- তাদের মাঝে রয়েছে তারা যারা কষ্ট দেয় নবীকে (খারাপ কথা বলে)।

(খ) هو أذن (তিনি তো কানপড়া) শায়খুলহিন্দ (রহ) লিখেছেন, 'তিনি তো কান'। এটি শাব্দিক তরজমা, যা দ্বারা এখানে মর্ম উদ্ধার হচ্ছে না।

থানবী (রহ) লিখেছেন, তিনি তো সব কথাই কান পেতে শোনেন- এটি ব্যাখ্যামূলক বা সম্প্রসারিত তরজমা।

কিতাবে ভাবতরজমা করা হয়েছে, আর ব্যাখ্যা বন্ধনীতে আনা হয়েছে।

(গ) أذن خير لكم (তিনি তো তোমাদের জন্য কল্যাণ-কর্ণ) থানবী (রহ) লিখেছেন, তিনি তো কান পেতে ঐ কথাই শোনেন, যা তোমাদের জন্য কল্যাণকর।

এটি ব্যাখ্যামূলক তরজমা। কিতাবে শাব্দিক তরজমা করে ব্যাখ্যা আনা হয়েছে বন্ধনীতে।

(ঘ) ঈমান রাখেন- বিশ্বাস রাখেন। (উভয় স্থানে يؤمن এর অর্থ-পার্থক্য নির্দেশ করার জন্য এভাবে তরজমা করা হয়েছে। অর্থাৎ পারিভাষিক অর্থের ক্ষেত্রে ঈমান, আর আভিধানিক অর্থের ক্ষেত্রে বিশ্বাস ব্যবহার করা হয়েছে। এটি থানবী (রহ)-এর তরজমা।

শায়খুলহিন্দ (রহ) লিখেছেন, يقين ركهتا هے الله پر (আল্লাহর উপর বিশ্বাস রাখেন।

يقين كرتا هے مسلمانوں كى بات (মুসলমানদের কথা বিশ্বাস করেন) তিনি উভয় স্থানে يقين (বিশ্বাস) ব্যবহার করেছেন। আর অর্থ-পার্থক্য নির্দেশ করেছেন ركهتا هے (রাখেন) এবং كرتا هے (করেন) দ্বারা। 'কথা' শব্দটি তিনি যোগ করেছেন শুধু মর্ম স্পষ্ট করার জন্য।

(ঙ) أن له نار جهنم (তার জন্য জাহান্নামী হওয়া অবধারিত) এটি ব্যাকরণভিত্তিক তরজমা। (প্রথমে বর্ণিত তারকীব অনুযায়ী) خالدا فيها এর তরজমাটি অবশ্য ব্যাকরণভিত্তিক নয়। ব্যাকরণভিত্তিক তরজমা এমন হবে- এমন অবস্থায় যে, সে তাতে চিরস্থায়ী (হবে)।

এ ক্ষেত্রে সরলায়নের জন্য মূল তারকীব থেকে সরে আসা হয়েছে।

(চ) أن تنزل عليهم থানবী (রহ) যামীরের পরিবর্তে প্রত্যক্ষ শব্দ ব্যবহার করেছেন, ফলে বক্তব্য স্পষ্ট হয়েছে। অন্যথায় বক্তব্য অস্পষ্ট থেকে যাবে।

'না আবার নাযিল করা হয় কোন সুরা' এ তরজমা করা হয়েছে শংকার ভাব প্রকাশ করার জন্য।

সাধারণ তরজমা হচ্ছে, মুনাফিকরা আশংকা করে যে, মুমিনদের উপর কোন সূরা নাযিল করা হবে ......

(ছ) استهزؤوا - এতে ধমকের ভাব রয়েছে, আর তা পরিস্ফুট হয় নীচের দ্বিতীয় তরজমায়।

(ক) তোমরা উপহাস করতে থাকো।
(খ) করতে থাকো তোমরা উপহাস।

(জ) أن تنزل عليهم سورة শায়খায়ন তরজমা করেছেন– 'তাদের উপর কোন সূরা না নাযেল হয়ে যায়'
মূল থেকে এই ভিন্নতা অনিবার্য নয়, বরং এখানে মূলানুগতাই উত্তম।

**أسئلة :**

١ – اشرح كلمةَ أذنٍ.
٢ – أعرب قوله : أذنُ خيرٍ لكم
٣ – علام عطف قوله رحمةٌ ؟
٤ – أعرب قوله : ما تحذَرون .
٥ – يؤذون النبي এর তরজমা পর্যালোচনা করো
٦ – هو أذن এর তরজমা পর্যালোচনা করো

( ٩ ) يٰاَيها النبيُّ جاهِد الكفار و المنٰفقين و اغلُظ عليهم، و مَأْوٰهم جهنم، و بِئسَ المصير * يحلِفون بالله ما قالوا، و لَقد قالوا كلِمةَ الكُفر و كفَروا بعدَ اِسلامهم و هَمُّوا بما لم يَنالوا، و ما نقَموا اِلَّآ ان اَغْنٰهم اللّٰه و رسوله من فَضلِه، فان يتوبوا يَكُ خيرًا لهم، و اِن يتولَّوا يُعذِّبْهم الله عذابًا اليما في الدنيا و الاٰخِرة، و ما لهم في الارض مِن وَليٍّ و لا نَصير * و مِنهم مَن عٰهَدَ الله لَئِن اٰتنا من فضلِه لَنصَّدَّقَنَّ و لَنكونَنَّ مِنَ الصّٰلحين * فَلمَّا اٰتٰهم من فَضلِه بَخِلوا به و تَولَّوا و هم مُعرِضون *

**بيان اللغة**

غَلُظَ (ك، غِلَظًا و غِلْظَةً) خلافُ رَقَّ أو لانَ মোটা হলো, কঠিন, গাঢ় হলো।

| | |
|---|---|
| غَلُظَ الخُلُقُ/الطَّبْعُ : خَشُنَ | চরিত্র বা স্বভাব রুক্ষ হলো |
| غَلُظَ عليه : اِشتدَّ عليه | তার প্রতি কঠোর হলো |

أغلَظَ له في القَولِ : اشتد عليه فيه

ما نَقَموا ( ما أنكروا و ما كرِهوا )

نَقِم منه (ض، نَقْمًا) انتَقَم منه، عاقَبَه

نَقَمَ شيئًا : أنكَره و عابَه و كرِهه

## بيان الإعراب

ما قالوا : ما نافية، و الجملة جواب القسَم الذي يدل عليه الكلام السابق .

هموا بما لم ينالوا : ما نكرة موصوفة، أي أرادوا شيئا لم ينجحوا فيه، و هو قتل النبي صلى الله عليه وسلم .

أن أغناهم الله : المصدر المؤول مفعول به لـ : نقموا، من فضله : يتعلق بـ : أغنى، و مِن سببية

يَكُ : اسم هذا الناقص يعود إلى مصدرِ يتوبوا، أي : المتَابُ .

من فضله : يتعلق بـ : آتا . و مِن تبعيضية .

## الترجمة

হে নবী, আপনি জিহাদ করুন কাফির ও মুনাফিকদের বিরুদ্ধে এবং কঠোর হোন তাদের প্রতি। আর তাদের ঠিকানা হলো জাহান্নাম, আর তা কত না নিকৃষ্ট প্রত্যাবর্তনস্থল।

তারা কসম করে আল্লাহর নামে (যে,) তারা (অমুক কথা) বলেনি, অথচ অতিঅবশ্যই তারা বলেছে কুফুরের কথা। আর তারা কুফুরি গ্রহণ করেছে তাদের (বাহ্যিক) ইসলাম গ্রহণের পরও। আর তারা ইচ্ছা করেছিলো এমন কিছুর যা তারা লাভ করতে পারেনি। আসলে তারা শুধু এরই বদলা নিয়েছে যে, আল্লাহ ও তাঁর রাসূল তাদেরকে প্রাচুর্য দান করেছিলেন আপন অনুগ্রহবশত।

তো যদি তারা তাওবা করে তাহলে তা কল্যাণকর হবে তাদের জন্য, আর যদি তারা ফিরে যায় তাহলে আযাব দেবেন তাদেরকে আল্লাহ যন্ত্রণাদায়ক আযাব, দুনিয়াতে এবং আখেরাতে। আর পৃথিবীতে তাদের না আছে কোন বন্ধু, না আছে সাহায্যকারী।

আর তাদের মাঝে রয়েছে (ঐ ব্যক্তি) যে প্রতিজ্ঞা করেছিলো

আল্লাহর নামে যে, যদি আমাকে দান করেন আল্লাহ্ তাঁর কিঞ্চিৎ অনুগ্রহ তাহলে অতিঅবশ্যই আমি ছাদাকা করবো এবং অতিঅবশ্যই সৎলোকদের অন্তর্ভুক্ত হয়ে যাবো। অনন্তর যখন আল্লাহ দান করলেন তাকে আপন অনুগ্রহ হতে, তখন সে কৃপণতা করলো সেই দান নিয়ে এবং একেবারেই ফিরে গেলো (আনুগত্য থেকে)।

## ملاحظات حول الترجمة

(ক) مأوى এবং مصير উভয়টির অর্থ শায়খুলহিন্দ (রহ) করেছেন, ঠিকানা। মূলের শব্দভিন্নতা তরজমায় রক্ষিত হয়নি। থানবী (রহ) مأوى এর অর্থ করেছেন, ঠিকানা, আর مصير এর অর্থ করেছেন, স্থান।

উভয়ের শাব্দিক অর্থ যথাক্রমে আশ্রয়স্থল এবং প্রত্যাবর্তনস্থান

(খ) و ما نقموا إلا (আর তারা শুধু এরই বদলা নিয়েছে যে,) 'বদলা' – এর পরিবর্তে 'শোধ' ব্যবহার করা যায়। আর এ তরজমাও হতে পারে, আর তারা শুধু এটাই অপছন্দ করেছে যে,

(গ) و منهم من عاهد الله আয়াতটি নাযিল হয়েছে ثعلبة নামক এক মুনাফিককে কেন্দ্র করে। তো শানে নুযূলের দিক থেকে একবচনে তরজমা করা যায়; বিশেষত ছিলাহ্-বাক্য যখন মুফরাদ আনা হয়েছে। তবে বিষয়বস্তু যেহেতু অনেকের ক্ষেত্রে প্রযোজ্য সেহেতু বক্তব্যটি আয়াতে বহুবচনযোগে এসেছে। এ হিসাবে তরজমায়ও বহুবচন ব্যবহার করা যায়। তখন عاهد এর তরজমায় পরিবর্তন আনতে হবে। অর্থাৎ উভয় ছুরতেই তরজমার ক্ষেত্রে দু' জায়গার এক জায়গায় পরিবর্তন আনতে হবে–

অবশ্য পূর্ণ শাব্দিকতা অনুসরণ করে একবচন ও বহুবচন যোগেও তরজমা করা যাবে।

(ঘ) لئن اتانا من فضله (যদি আল্লাহ আমাকে দান করেন তার করুণা হতে) অর্থাৎ তাঁর কিছু করুণা।

এ ক্ষেত্রে من অব্যয়টি হবে আংশিকতাজ্ঞাপক। এটি শায়খুলহিন্দ (রহ) এর তরজমা। থানবী (রহ) বলেন, من অব্যয়টি হেতুবাচক, আর آتانا এর مفعول به উহ্য রয়েছে এবং

পূর্বাপর থেকে বোঝা যায় যে, সেটা হবে مالا كثيرا – সুতরাং তরজমা হবে, 'যদি তিনি আপন অনুগ্রহবশত আমাদেরকে প্রচুর সম্পদ দান করেন।

কিংবা من অব্যয়টি অতিরিক্ত, আর فضل হচ্ছে অর্থগতভাবে مفعول به যার অর্থ প্রচুর সম্পদ, বা প্রাচুর্য। সুতরাং তরজমা হবে, যদি তিনি আমাদেরকে প্রাচুর্য দান করেন।

**أسئلة :**

١ – اشرح كلمة غَلُظَ .

٢ – أعرب قوله : بما لم ينالوا .

٣ – يك : اشرح الكلمة صرفًا و نحوًا

٤ – أعرب قوله : عذابا أليما .

٥ – مأوى ও مصير উভয়ের প্রতিশব্দ ঠিকানা ব্যবহার করার ক্ষেত্রে তরজমার ত্রুটি কী তা আলোচনা করো।

٦ – و ما نقموا إلا এর তরজমা আলোচনা করো

( ١ ) وَ السّٰبِقون الأوَّلون مِنَ المهٰجِرين وَ الانصار وَ الذين اتَّبَعوهم بِاحسانٍ، رَضِيَ الله عَنهم و رَضُوا عنه و اَعَدَّ لهم جنّٰتٍ تجري تحتَها الانهٰر خٰلدين فيها اَبَدًا، ذلك الفوز العظيم * و ممن حولَكم مِنَ الأعراب منٰفِقون، وَ مِن أهلِ المدينَة، مَرَدوا على النِّفاق، لا تعلَمهم، نحن نعلَمهم، سَنُعذبهم مرَّتين ثم يُرَدون الى عَذاب عظيم * و اٰخَرون اعترَفوا بِذُنوبِهم خلَطوا عَمَلًا صٰلحا و اٰخَرَ سَيِّئا، عَسى الله ان يتوبَ عليهم، ان الله غفور رحيم *

## بيان اللغة

السّٰبقون : (المتقدمون) سَبَقه إلى شيءٍ : تقدَّمه إليه (ض، سَبْقًا)
কোন কিছুর দিকে তাকে ছাড়িয়ে গেলো, তার চেয়ে অগ্রবর্তী হলো
سابَق إلى شَيءٍ (مسابقة و سِباقًا) : أسرَع إليه
قال تعالى : سابِقوا إلي مَغفرةٍ من ربكم .
سابَق فلانًا : باراه (مُباراةً) তার সাথে প্রতিযোগিতা করলো
تسابَقَ القومُ : سابَق بعضُهم بعضًا পরস্পর প্রতিযোগিতা করলো
استَبَقَ القومُ : تَسابقوا . استَبقَ الرجلان البابَ/إلى البابِ : تَبادَرا إليه একে অপরের আগে দরজায় পৌঁছতে চেষ্টা করলো
مَرَدَ على شيءٍ : استمر عليه কোন কিছু অব্যাহতভাবে করলো
مَرَد (ن، مُرودًا) عتا و عصٰى স্বেচ্ছাচারী হলো
خَلَط شيئًا بشيءٍ (ض، خَلْطًا) ضَمَّه إليه (وقد يُمكن التميز بعدَ ذلك، كما في الحيوانات، أو لا يمكن، كما في المائعات)
خالَطه : مازجه و جالسه তার সাথে মিশলো, মেলামেশা করলো

اختلط شيء بشيء : انضم إليه মিশ্রিত হলো
اختلط عقلُه : فسد ·
خَليط : مُخالِط (للواحد و الجمع) و يطلَق على الشريك و الصاحب و الجار (ج) خُلَطاءُ

**بيان الإعراب**

السّٰبِقون : مبتدأ، و من المهاجرين و الأنصار متعلق بمحذوف حال من المبتدأ، و الذين معطوف على : السابقون، و جملة رضي الله عنهم خبر ·
و يجوز أن يكونَ الأولون خبرًا، و من المهاجرين حال من الخبر، أي : السابقون إلى الجنة هم الأولون كائنين من المهاجرين و الأنصار ·
و الموصول في هذا الوجه مبتدأ، و جملة رضي الله عنهم خبر ·
بإحسانٍ : حال من فاعلِ اتبعوا، بمعنى مُحسنين، أو هو متعلق بحال محذوفة، أي : متلبسين بإحسانٍ ·
و ممن حولَكم من الإعراب منافقون : منافقون مبتدأ مؤخر، و ممن حولكم متعلق بمحذوف خبر مقدم، كأنه قيل : المنافقون معدودون ممن حولَكم، و من الأعراب متعلق بمحذوف حال من الموصول، أي : المنافقون معدودون ممن اجتمَع حولكم كائِنين من الأعراب ·
و من أهل المدينة : معطوف على : ممن حولكم، فهو داخل في حكم الخبر، كأنه قيل : المنافقون من قومٍ اجتمَعوا حولَكم و من أهل المدينة ·
و على هذا الوجهِ تكون جملة مَردوا مستأنفَة · و يجوز أن يكونَ الكلام تامًّا عندَ قوله : منافقون، فيكون قوله من أهل المدينة خبرًا مقدَّما، و المبتدأ بعدَه محذوف، و جملة مَرَدوا صفة للمبتدأ المحذوف، و قامت صفتُه مقامَه، أي : و من أهل المدينة قوم مَرَدوا على النفاق ·
مرتين : نائب عن المفعول المطلق، أي : نُعَذبهم عَذابين، و قال البعض :

هو ظرف، أي: نُعذبهم وقتَين، أي: قبلَ الموت في الدنيا، و عندَ الموت ·

و اٰخَرون: مبتدأ، و جملة اعترَفوا بِذنوبهم صفته، و جملة خلَطوا خبره، وعملًا صالحا مفعول به لـ: خلَطوا، و اٰخَرَ سيئًا معطوف على: عملا صالحا ·

و جاز أن تقول: خلطتُ الحنطةَ الشعيرَ، و بالشعيرِ ·

و المعنى على الوجه الأول: خلطتُ كلَّ واحدٍ منهما بالآخَر، كما تقول: خلطتُ الماءَ اللبنَ، فمعناه: خلطت الماءَ باللبنِ و اللبنَ بالماءِ · و إذا قلتَ بالباء: خلطت الماء باللبن، فقد جعلت الماء مخلوطا و اللبن مخلوطا به، ففي الكلام الأول معنى زائد ·

## الترجمة

আর মুহাজির ও আনছারদের মধ্য হতে যারা প্রথম (ও) অগ্রগামী এবং যারা অনুসরণ করেছে তাদের নিষ্ঠার সাথে, আল্লাহ সন্তুষ্ট হয়েছেন তাদের প্রতি এবং তারা সন্তুষ্ট হয়েছে আল্লাহর প্রতি। আর আল্লাহ তাদের জন্য এমন বাগবাগিচা প্রস্তুত করে রেখেছেন যার তলদেশ দিয়ে প্রবাহিত হয় নহরসমূহ। তারা থাকবে সেখানে হামেশা, হামেশা কাল। সেটাই মহাসফলতা।·

আর তোমাদের চারপাশে গ্রাম্যদের মধ্য হতে কিছু মুনাফিক রয়েছে, এবং মদীনাবাসীদের মধ্য হতে। তারা অবিচল রয়েছে নিফাকের উপর। আপনি জানেন না তাদেরকে; আমি জানি তাদেরকে। অবশ্যই আযাব দেবো আমি তাদেরকে দু'বার। তারপর ফেরানো হবে তাদেরকে বিরাট আযাবের দিকে।

এবং (তাদের মধ্য হতে রয়েছে) আরো কিছু লোক, যারা স্বীকার করে নিয়েছে তাদের পাপসমূহ, যারা মিশিয়ে ফেলেছে কিছু নেক আমল এবং মন্দ আমল। আশা হয়, আল্লাহ অনুগ্রহ করবেন তাদেরকে, নিঃসন্দেহে আল্লাহ মহাক্ষমাশীল, চিরদয়ালু।

## ملاحظات حول الترجمة

(ক) السابقون الأولون من المهاجرين و الأنصار (আর মুহাজির ও আনছারদের মধ্য হতে যারা প্রথম [ও] অগ্রগামী) থানবী

(রহ) লিখেছেন, 'যে সকল মুহাজির ও আনছার পূর্ববর্তী ও অগ্রগামী।'

এখানে তিনি نعت ও منعوت কে معطوف ও معطوف عليه এর তারকীবে তরজমা করেছেন, আর من البيانية কে এড়িয়ে গেছেন। মূলের তারকীবকে অক্ষুণ্ন রাখার জন্য, সেই সঙ্গে তরজমাকে সহজ ও সাবলীল করার জন্য কিতাবের তরজমায় 'ও'-কে বন্ধনীতে আনা হয়েছে। শায়খুলহিন্দ (রহ) তরজমা করেছেন–

جو لوگ قديم هيں سب سے پهلے هجرت كرنے والے اور ...

যারা প্রাচীন, সর্বপ্রথম হিজরতকারী এবং .....

এ তরজমায় মনে হতে পারে যে, 'সর্বপ্রথম' হচ্ছে হিজরত করার ظرف সুতরাং এ তরজমা মূলতারকীবানুগও নয় এবং যথাযোগ্যও নয়।

(খ) و ممن حولكم من الأعراب منافقون (আর তোমাদের চারপাশে গ্রাম্যদের মধ্য হতে কিছু মুনাফিক রয়েছে এবং মদীনাবাসীদের মধ্য হতে)– থানবী (রহ) তরজমা করেছেন– 'আর কিছু তোমাদের আশপাশের লোকদের মাঝে এবং কিছু মদীনাবাসীদের মাঝে এমন মুনাফিক রয়েছে যারা নিফাকের চূড়ান্ত সীমায় পৌঁছে আছে'।

এখানে হয়ত من الأعراب এর তরজমা ছুটে গিয়েছে, অথবা حولكم (তোমাদের আশপাশের) এর তরজমা দ্বারাই তিনি একই সঙ্গে من الأعرابও বুঝিয়েছেন।

و من أهل المدينة অংশটি যেহেতু و ممن حولكم এর উপর معطوف সেহেতু এটিকে তিনি অগ্রবর্তী করে তরজমা করেছেন। আর ... مردوا কে منافقون এর صفة ধরেছেন।

এই তারকীবের স্বপক্ষে তিনি বায়যাবীর হাওয়ালা দিয়েছেন।

'কিছু' শব্দটি যেহেতু 'মুনাফিক'-এর বহুবচনজ্ঞাপক সেহেতু এটিকে মুনাফিক এর সংলগ্ন পূর্বে আনা ভালো। তখন 'কিছু' শব্দটিকে একবার ব্যবহার করাই যথেষ্ট হবে।

একটি বাংলা তরজমায় আছে, আর কিছু তোমার আশ-পাশের মুনাফিক .....

সম্ভবত উর্দূকে অনুসরণ করে 'তোমার' তরজমা করা হয়েছে। এবং تمهارے কে একবচনের যমীর মনে করে ধরে নেয়া হয়েছে

যে, এটি নবী ছাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের প্রতি সম্বোধন।

(গ) مردوا على النفاق এর তরজমায় থানবী (রহ) চূড়ান্ততার দিকটি সামনে এনেছেন, আর শায়খুলহিন্দ (রহ) অব্যাহততার দিকটি সামনে এনেছেন। مردوا এর অর্থে অবশ্য দু'টো দিকই রয়েছে।

একটি বাংলা তরজমায় আছে- 'তারা কপটতায় সিদ্ধ', এ তরজমা ঠিক হলেও সঠিক নয়।

(ঘ) يردون إلى عذاب عظيم (ফেরানো হবে তাদেরকে বিরাট আযাবের দিকে) এটি শব্দানুগ তরজমা। থানবী (রহ) লিখেছেন 'পাঠানো হবে'। শায়খুলহিন্দ (রহ) লিখেছেন, 'প্রত্যাবর্তন করানো হবে'।

একটি বাংলা তরজমায় আছে, 'নিয়ে যাওয়া হবে'।

এগুলো গ্রহণযোগ্য হলেও শব্দানুগ তরজমা নয়।

(ঙ) عسى الله أن يتوب عليهم (আশা হয়, আল্লাহ অনুগ্রহ করবেন তাদের প্রতি) শায়খুলহিন্দ (রহ) এর তরজমা- অচীরেই আল্লাহ মাফ করে দেবেন তাদেরকে।

থানবী (রহ) এর তরজমা- আল্লাহর কাছে আশা আছে, তিনি তাদের প্রতি খেয়াল করবেন।

শায়খুলহিন্দ (রহ) عسى কে فعل المقاربة ধরেছেন, আর থানবী (রহ) فعل الرجاء ধরেছেন।

تاب عليه এর মূল তরজমা হলো, তিনি তার তাওবা কবুল করেছেন / তার প্রতি অনুগ্রহ করেছেন। অন্যান্যগুলো হচ্ছে ভাবতরজমা।

**أسئلة :**

١ - اشرح كلمة خَلَطَ .

٢ - ما هو خبر السابقون ؟

٣ - أعرب قوله : باحسان .

٤ - في أي محل من الإعراب وقعت جملة مردوا على النفاق ؟

٥ - السابقون الأولون من المهاجرين এখানে শায়খায়নের তরজমা দু'টি পর্যালোচনা করো।

٦ - مردوا على النفاق এর তরজমা পর্যালোচনা করো

( ٢ ) لَقَد تاب اللّٰه على النبيِّ و المهٰجرين و الانصار الذين اتَّبعوه في ساعَةِ العُسرَة من بعدِ ما كاد يَزيغ قلوبُ فريق منهم ثم تاب عليهم، اِنه بهم رَءوف رحيم * و على الثلٰثة الذين خُلِّفوا، حتى إذا ضاقَت عليهم الارضُ بما رَحُبت وضاقت عليهم انفسُهم وظنوا اَن لّا مَلجَأ مِن الله اِلّا اليه، ثم تاب عليهم لِيتوبوا، اِن الله هو التواب الرحيم * يٰايها الذين اٰمَنوا اتقوا اللّٰهَ و كونوا مَعَ الصّٰدقِين * ما كان لِاَهلِ المدينة و مَن حَولهم مِنَ الاعراب اَن يتخلَّفوا عَن رسول الله و لا يرغَبوا بِاَنفُسِهم عن نَفسِه، ذلك بِاَنهم لا يُصيبهم ظَمَأٌ و لا نَصَبٌ و لا مَخمَصة في سبيل الله و لا يَطَئون مَوطِئًا يَغيظُ الكفار و لا ينالون مِن عَدوٍّ نيلا اِلا كُتِب لهم به عَمَلٌ صالح، اِن الله لا يُضيع اَجرَ المحسنين * و لا يُنفِقون نفَقَةً صغيرة و لا كبيرة و لا يقطَعون وَاديًا إلا كتب لهم لِيَجزِيَهم الله أحسنَ ما كانوا يعملون *

**بيان اللغة**

عُسرَة : شِدَّة، ضِيقُ ذاتِ اليد — কঠিনতা, অসচ্ছলতা

العُسْرٰى : الأمر الصعب الشديد

عَسِر الأمرُ و الزمان (س، عَسَرًا) صعُب و اشتد، فهو عَسِرٌ

عَسُر الأمرُ، فهو عَسير (ك، عُسْرا) = عَسِر

العُسْر : ضد اليُسْرِ

تعاسَرتم : تعاملتم بالعُسْر و الشدة حيث يَرُدُّ كل منهم طلَبَ الآخر — তোমরা পরস্পরের প্রতি অনমনীয়তা প্রদর্শন করেছো

خَلَّف فلانًا : أخَّره، جعله خلفَه، جعله خليفَته .

تَخَلَّفَ : مُطاوِعُ خَلَّفَ

تخلَّف القومَ : جازَهم و تركهم خَلْفَه

تخلف عن الحرب/عن القوم : لم يكن فيها/لم يكن معهم

ظَمَأ : عَطَش . نصب : عَناءٌ و تَعَب   ক্লান্তি শ্রান্তি, কষ্ট-ক্লেশ

مَخْمَصة : مَجاعة

وَطِئَ شيئًا (يَطَؤُه، وَطْئًا) داسَه (ن، دَوْسًا، دِياسَةً)   পায়ে মাড়ান

مَوطِئٌ : موضع القَدَم .

واديا : الوادي أرض فسيحة بينَ جبال و آكام ينحَدِر إليه مياه السَّيْل، و هو في الأصل " فاعل " من وَدِيَ، أي سال، و قد شاعَ استعمال العرَبِ بمعنى الأرضِ وهو المراد هنا و الجمع أودية .

## بيان الإعراب

على النبي : متعلق بـ : تاب، و ذِكْرُ النبي المعصوم معهم لِحَثِّ المؤمنين على التوبَةِ، و تَشريفِ المهاجرين و الأنصار بِضَمِّ توبتِهم إلى توبةِ النبي صلى الله عليه وسلم .

من بعد ما كاد يَزيغ قلوب فريقٍ منهم : من بَعدِ متعلق بـ : اتَّبعوا، و قال البعضُ : إنه متعلق بـ : تاب .

ما حرف مصدر، وكاد فعل القرب، وْ اسمه ضمير الشأن .

و جملة يزيغ قلوب فريق منهم في محل نصب خبر كاد، و المصدر المؤول في محل جر مضاف إليه .

و يجوز أن يكون كاد فعلا تاما بمعنى قرب، فاعله مضمر، و هو القوم . و جملة يزيغ في محل نصب حال من فاعل كاد، و ضمير منهم عائد على الفاعل .

و على الثلاثة : معطوف على : على النبي، أو على : عليهم . أي : تاب على النبي و على الثلاثة، أو تاب عليهم و على الثلاثة .

حتى إذا ضاقت : حتى حرف جر و غاية، و إذا هنا لحكاية الحال، لا لِلمستقبَل، فهو ظرف مجرد من معنى الشرط بمعنى حينٍ، و المعنى : خُلِّفوا إلى هذا الوقتِ . و جملة تابَ عليهم معطوف

على ضاقت ·

و يجوز أن يكون حتى حرفَ ابتداءٍ، و إذا زائدةً ·

و يجوز أيضا أن يكون إذا ظرفًا يتضمَّن معنى الشرط، و جواب الشرط محذوف، أي : لَجَؤوا إلى الله ·

بما رحُبت : الباء للمصاحَبَة، و هي التي تكون بمعنى مع، (١) و ما مصدرية، أي مع رَحابَتها ·

و ظنوا أن : الظن هنا بمعنى اليَقين، و أن مخففة من المثقلة، و اسمها ضمير شأنٍ محذوف و جملة ظنوا معطوفة على : ضاقت

ما كان لأهل المدينة و من حَولهم من الأعراب أن يتخَلفوا : المصدر المؤول اسم كان، و لأهل المدينة متعلق بخبر كان المحذوف ·

و أصل العبارة : ما كان التخلُّف عن رسول الله جائزًا لأهل المدينة و لِمَنْ اجتَمَعوا حولهم كائنين من الأعراب ·

و يحوز أن يكون كان تاما، فيتعلق به حرف الجر ·

و لا يرغَبوا بأنفسهم : عطف على يتخلفوا، و الباء للتعدية، و المعنى : و لا يجعلوا أنفسَهم راغبَةً عنه ·

ذلك بأنهم : ذلك مبتدأ، و الإشارة إلي الحكم السابق، و الباء سببية، تتعلق بالخبر المحذوف · أي : ذلك الحكم ثابت بسبب الأجرِ الآتي ذكرُه، و جملة لا يُصيبهم ظَمَأ ... خبر أن، و في سبيل الله متعلق بـ : يصيب

موطئا : إن كان مصدرا ميميا فهو مفعول مطلق، و إذا كان اسم ظرف فهو مفعول به، أي : لا يدوسون مكانا، و جملة يغيظ الكفار نعت لـ : موطئا ·

عمل صالح : نائب فاعل لـ : كتب، و حذف نائب الفاعل في كتب الثاني لهذه القرينة ·

إلا كتب لهم : إلا أداة حصر، و جملة كتب في موضع نصب على الحال،

(١) أو يجوز أن يَحُلَّ مَحَلَّها الحال، كما في قوله تعالى : و قد دخلوا بالكفر، أي : كافرين ·

فالاستثناء مفرَّغ من عُموم الأحوال، أي : لا يفعَلون هذه الأفعال في حالٍ من الأحوال إلا حالَ كتابَةِ عملٍ صالح .

لِيَجزيَهم الله أحسنَ ما كانوا يعمَلون : مفعول به ثان لـ : يجزي، و الموصول أو المصدر المؤول في محل جر، مضاف إليه .

و يجوز أن يكون أحسَنَ نائِبًا عن المفعول المطلق. و ما كانوا يعملون في محل جر بحرف جر مقدر، أي : جزاءً أحسنَ مما كانوا يعملونه أو من عملهم .

## الترجمة

অতি অবশ্যই আল্লাহ্‌ কবুল করেছেন নবীর তাওবা এবং মুহাজিরদের এবং আনছারদের (তাওবা) যারা অনুসরণ করেছেন তাঁকে কঠিন সময়ে, তাদের মধ্য হতে একটি দলের অন্তর (যুদ্ধযাত্রা থেকে) ফিরে যাওয়ার উপক্রম হওয়ার পর। তারপর আল্লাহ্‌ কবুল করলেন তাদের তাওবা, নিঃসন্দেহে আল্লাহ্‌ তাদের প্রতি সুকোমল, চিরদয়ালু।

আর (তিনি তাওবা কবুল করলেন) ঐ তিনজনের, যাদেরকে পিছনে রাখা হয়েছিলো, এমন কি যখন ভূমি সংকীর্ণ হলো তাদের উপর, তা প্রশস্ত হওয়া সত্ত্বেও, এবং সংকীর্ণ হয়ে গেলো তাদের উপর তাদের প্রাণ এবং তারা নিশ্চিত হলো যে, আল্লাহর মোকাবেলায় কোন আশ্রয়স্থল নেই আল্লাহর দিকে ছাড়া (তখন তারা আল্লাহর আশ্রয় নিলো) তারপর আল্লাহ্‌ কবুল করলেন তাদের তাওবা, যাতে তারা তাওবার উপর স্থির থাকে। নিঃসন্দেহে তিনিই তাওবা কবুলকারী, চিরদয়ালু।

হে ঐ লোকেরা যারা ঈমান এনেছো, ভয় করো তোমরা আল্লাহকে এবং থাকো সত্যবাদীদের সঙ্গে।

মদীনাবাসীদের জন্য এবং তাদের আশপাশের গ্রাম্য লোকদের জন্য সঙ্গত নয় আল্লাহর রাসূল থেকে পিছিয়ে থাকা এবং নিজেদেরকে বিমুখ করে রাখা তাঁর সত্তা থেকে।

এ আদেশ এ কারণে যে, আল্লাহর রাস্তায় পিপাসা ও শ্রান্তি ও ক্ষুধা, যা কিছু তাদেরকে আক্রান্ত করবে এবং কাফিরদেরকে ক্রুদ্ধ করে. এমন যে কোন স্থানে তারা পা রাখবে এবং শত্রুদের উপর যে কোন আঘাত হানবে তার বিনিময়ে তাদের জন্য লেখা হবে একটি নেক

আমল। নিঃসন্দেহে আল্লাহ নষ্ট করেন না 'নিবেদিত প্রাণ'দের প্রতিদান।

আর তারা ছোট ও বড় যা কিছু খরচ করবে এবং যত ভূমি তারা অতিক্রম করবে তা অবশ্যই তাদের অনুকূলে লেখা হবে, যাতে আল্লাহ তাদেরকে প্রতিদান দেন, যে আমল তারা করছিলো তার চেয়ে উত্তম প্রতিদান।

## ملاحظات حول الترجمة

(ক) تاب على النبي (কবুল করেছেন নবীর তাওবা) تاب عليه এর এটিই হলো মূল অর্থ। তবে এ তরজমা প্রশ্নের কারণ হয়ে দাঁড়ায়, তাই শায়খায়ন এভাবে বাক্যটির ভাবতরজমা করেছেন–

অবশ্যই আল্লাহ অনুগ্রহ করেছেন নবীর উপর।

কিতাবে যে তরজমা করা হয়েছে তার ভিত্তি بيان الإعراب এ বয়ান করা হয়েছে।

(খ) من بعد ما كاد يزيغ قلوب فريق منهم (তাদের মধ্য হতে একটি দলের অন্তর [যুদ্ধযাত্রা হতে] ফিরে যাওয়ার উপক্রম হওয়ার পর)

زاغ القلب এর মূল অর্থ হলো, কলব হক থেকে বাতিলের দিকে ফিরে যাওয়া। এখানে উদ্দেশ্য হলো যুদ্ধযাত্রা থেকে ফিরে যাওয়া। বন্ধনীতে তা পরিষ্কার করা হয়েছে। এ তরজমা শায়খুলহিন্দ (রহ) এর।

থানবী (রহ) লিখেছেন– তাদের এক দলের অন্তর দ্বিধাগ্রস্ত হওয়ার উপক্রম করার পর।

একটি বাংলা তরজমায় 'চিত্তবৈকল্য দেখা দেয়া' ব্যবহার করা হয়েছে। এ দুটো হচ্ছে ভাবতরজমা।

বিকল্প তরজমা– এমন অবস্থার পর যে, তাদের একদলের অন্তর প্রায় ফিরে গিয়েছিলো।

(গ) و على الثلاثة আর (তিনি তাওবা কবুল করলেন) ঐ তিনজনের– ব্যাকরণের নিয়মে আতফ تكرار العامل দাবী করে। তাই বন্ধনীতে ফেয়েলকে পুনরুক্ত করা হয়েছে। معطوف ও معطوف এর মাঝে দূরত্বের কারণে এই পুনরুক্তি ছাড়া মর্ম স্পষ্ট হয় না।

(ঘ) خلفوا (যাদেরকে পিছনে রাখা হয়েছে) এটি শায়খুলহিন্দ (রহ) এর শাব্দিক তরজমা।

থানবী (রহ) ভাবতরজমা করেছেন এভাবে- যাদের বিষয়টি স্থগিত রাখা হয়েছে। তিনি বলেন, মূলত ছিলো এরকম- خلف أمرهم

(ঙ) ضاقت عليهم أنفسهم (সংকীর্ণ হয়ে গেলো তাদের প্রাণ তাদের উপর) এটি শায়খুলহিন্দ (রহ) এর শাব্দিক তরজমা।

থানবী (রহ) এর তরজমা- আর তারা নিজেরাও তাদের প্রাণ থেকে অতিষ্ঠ হয়ে পড়েছিলো।

আরেকটি তরজমা- তাদের জীবন তাদের জন্য দুর্বিসহ হয়ে পড়েছিলো।

এ দুটো হলো ভাবতরজমা, তবে দ্বিতীয়টি মূলের তারকীব অনুগামী।

(চ) لا ملجأ من الله إلا إليه (আল্লাহর মোকাবেলায় কোন আশ্রয়স্থল নেই আল্লাহর দিকে ছাড়া) একটি তরজমায় আছে- আল্লাহ ছাড়া তাদের কোন আশ্রয় নেই। এখানে إلا إليه এর ভাবতরজমা করা হয়েছে, তাতে আপত্তি নেই, কিন্তু من الله এর তরজমা বাদ পড়েছে, এটা আপত্তিকর।

وظنوا (আর তারা নিশ্চিত হলো) এর তরজমা কেউ কেউ করেছেন- তারা উপলব্ধি করলো/ বুঝতে পারলো/ বুঝে ফেললো।

ظن শব্দটি এখানে يقين এর অর্থে ব্যবহৃত হয়েছে, তাই কিতাবের তরজমা অগ্রাধিকারযোগ্য।

(ছ) أن يتخلفوا عن ... (আল্লাহর রাসূল থেকে পিছিয়ে থাকা) এখানে تخلف এর শাব্দিক তরজমা- তার থেকে পিছিয়ে থাকলো।

ভাবতরজমা- তার সঙ্গ দিলো না/তার সঙ্গ ত্যাগ করলো।

(জ) و لا يرغبوا بأنفسهم عن نفسه (এবং বিমুখ করে রাখা নিজেদেরকে তাঁর সত্তা থেকে) এ তরজমা হলো শব্দানুগ। শায়খায়ন ভাবতরজমা করেছেন এভাবে- নিজেদের জীবনকে তাঁর জীবন থেকে প্রিয় মনে করা।

(ঝ) لا ينالون من عدو نيلا (শত্রুর উপর যে কোন আঘাত হানবে) এটি থানবী (রহ) এর তরজমা। তিনি نيلا কে مفعول

توكيد ও عموم ধরেছেন, যার উদ্দেশ্য হচ্ছে مطلق
ما يناله অর্থাৎ مفعول به কে نيلا শায়খুলহিন্দ (রহ) ধরেছেন।
الإنسان (মানুষ যা কিছু লাভ করে) তিনি লিখেছেন– শত্রু থেকে যা কিছু ছিনিয়ে নেবে।

أسئلة :

١ – اشرح عُسَرَةً على حَدِّ عِلْمِك ·
٢ – أعرب قوله : على الثلاثة ·
٣ – أعرب قوله : حتى إذا ضاقت عليهم الأرض ·
٤ – ما هو فاعل كاد إذا كان فعلا تاما ؟
٥ – خلفوا এর তরজমা পর্যালোচনা করো
٦ – لا ينالون من عدو نيلا এখানে শায়খায়নের তরজমাদুটির সূত্র বর্ণনা করো।

( ٣ ) وَ مـا كـان المؤمنون لِيَنفِروا كـافَّة، فَلو لا نَفَر مِنْ كلِّ فرقَةٍ منهم طائِفَةٌ لِيَتفَقَّهوا في الدين و لِيُنذروا قومَهم إذا رجَعوا اِليهم لعلهم يحذَرون * يٰايها الذينَ اٰمَنوا قاتِلوا الذين يَلُونَكم مِنَ الكفار وليَجِدوا فيكم غِلْظَةً، و اعلموا اَنَّ الله مَعَ المتقين * و إذا ما اُنزِلت سُورةٌ فمنهم مَن يقول اَيُّكم زادته هذه ايمانًا ، فاما الذينَ اٰمَنوا فزادتهم ايمانًا و هم يستَبشِرون * و اَما الذين في قلوبهم مَرَض فزادتهم رجسا إلى رجسهم و ماتوا و هم كٰفرون *

بيان اللغة

لينفروا : انظر٣/ ١٠/٦
تَفَقَّه في الدين : تَعلَّم الدين و تَعمَّق فيه
تفقه الرجلُ : تعلم الفقهَ و صار فقيهًا
تفقه الأمرَ : أحسنَ إدراكَه

فَقَّهه : صَيَّره فقيهًا
فَقَّهه الأمرَ : أعلَمه إياه
اللهم فَقِّهه في الدين : ارزُقْه فهمًا عميقا في الدين
فَقِهَ الأمرَ (س، فِقْهاً) أحسن إدراكه
فقه (ك، فَقاهَةً) صار فقيها
الفِقْهُ : الفهم و الفِطْنَة . العلم بأحكام الشريعَة
يَلونكم (أي : يَقرَبون منكم) وَلِيَه (يَلِيه، ح، وَلْيًا) دنا منه و قرُب

## بيان الإعراب

لِيَنفروا : اللام لام الجحود، يتعلق بخبر كان المحذوف . و كافَّةً حال من فاعلِ ليَنفِروا، و هو واو الجماعة، أي : لينفروا مجتمعين .

فلولا : الفاء استئنافية، و لولا حرف تحضيض، و من كل فرقة متعلق بمحذوف، حال من طائفةٌ، و هو في الأصل نعت تقدم على المنعوت، و لما تقدم على المنعوت صار حالا، أي : لولا نفَر طائفةٌ كائنَةٌ من كل فرقَةٍ معدودةٍ من المؤمنين .

ليتفقهوا : هذه اللام لام التعليل يتعلق بـ : نفر

إذا : ظرف مجرد من معنى الشرط، بمعنى حين، متعلق بالفعل السابق .

من الكفار : متعلق بمحذوف حال من فاعلِ يَلونكم

وَليجدوا : الواو عاطفة، عُطفت بها الجملة التالية على جواب النداء، و اللام لام الأمر .

و إذا ما أنزلت سورة : الواو استئنافية، و إذا اسم ظرف و شرط، أضيف إلى الشرط، و تعلق بجواب الشرط، و ما زائدة .

فمنهم من يقولُ : الفاء رابطة و الجملة الاسمية جواب الشرط .

أيكم : مبتدأ، و جملة زادته هذه إيمانا خبر، و "هذه" فاعلُ زادت، و إيمانًا تمييز أو مفعول به ثان .

فأما الذين آمنوا فزادتهم إيمانا : الفاء استئنافية، و أما حرف شرط و تفصيل . الذين آمَنوا مبتدأ و شرط، و زادتهم إيمانا خبر، و جوابُ أما، و الفاء رابطة .

رجسا : مـفـعـول به ثان و إلى رجـسـهم صـفـة لـ : رجـسـا ، أي : رجـسـا مضـموما إلى رجـسـهم .

**التـرجـمة**

মুমিনগণ সকলে তো অভিযানে বের হতে পারে না, তাহলে কেন অভিযানে বের হয় না মুমিনদের (মধ্য হতে) প্রতিটি (বড়) দল থেকে একটি (ছোট) দল, যাতে থেকে যাওয়া দলটি গভীর জ্ঞান অর্জন করতে থাকে দীনের ক্ষেত্রে এবং যাতে সতর্ক করতে পারে (অভিযান থেকে ফিরে আসা) তাদের দলকে যখন তারা ফিরে আসবে তাদের কাছে, যাতে তারা সতর্ক হতে পারে।

হে ঐ লোকেরা যারা ঈমান এনেছো, লড়াই করো তোমরা ঐ কাফিরদের বিরুদ্ধে যারা তোমাদের নিকটে থাকে আর তারা যেন পায় তোমাদের মাঝে কঠোরতা, আর জেনে রাখো যে, আল্লাহ্ রয়েছেন মুত্তাকীদের সঙ্গে।

আর যখনই নাযিল করা হয় কোন সূরা তখন মুনাফিকদের মধ্য হতে কিছু লোক (নিরীহ মুসলমানদেরকে উপহাস করে) বলে, তোমাদের কার ঈমান বৃদ্ধি করেছে এই সূরা? তবে (শোনো,) যারা ঈমান এনেছে, এই সূরা বৃদ্ধি করেছে তাদের ঈমান, আর তারা (ঈমানের বৃদ্ধিতে) আনন্দ লাভ করছে।

পক্ষান্তরে যাদের অন্তরে রয়েছে 'মরয' এই সূরা বাড়িয়ে দিয়েছে তাদের কলুষের সাথে আরো কলুষ, ফলে তারা মরেছে এমন অবস্থায় যে তারা কাফির।

**مـلاحظات حـول التـرجمة**

(ক) فلولا نفر من كل فرقـة منهم طائـفـة – বড় দল শহরে থেকে যাবে, আর ছোট দল জিহাদে যাবে এটাই স্বাভাবিক অবস্থা। সে জন্যই থানবী (রহ) فرقـة এর তানবীনকে বিরাটত্ব এবং طائفـة এর তানবীনকে ক্ষুদ্রত্ব-এর অর্থে গ্রহণ করে তরজমা করেছেন– 'কেন অভিযানে বের হয়না মুমিনদের প্রতিটি 'বড়' দল থেকে একটি 'ছোট' দল।

শায়খুলহিন্দ (রহ) একই উদ্দেশ্য প্রকাশ করেছেন এভাবে– প্রত্যেক দল থেকে একটি অংশ।

'অভিযান করেন', এর পরিবর্তে 'অভিযানে বের হয় না' বলা হয়েছে মর্মকে সুস্পষ্ট করার জন্য

(খ) منهم (মুমিনদের মধ্য হতে) ليتفقهوا (যেন থেকে যাওয়া দলটি জ্ঞান অর্জন করে) বক্তব্য স্পষ্ট করার উদ্দেশ্যে منهم এর এবং ليتفقهوا এর যামীরের مرجع উল্লেখ করে তরজমা করা হয়েছে।

(গ) قاتلوا الذين يلونكم من الكفار (কাফিরদের থেকে যারা তোমাদের নিকটে থাকে তাদের বিরুদ্ধে লড়াই করো) এটি তারকীবানুগ তরজমা। থানবী (রহ) লিখেছেন, ঐ কাফিরদের বিরুদ্ধে লড়াই করো যারা তোমাদের আশপাশে রয়েছে- এটি পূর্ণ তারকীবানুগ নয়, তবে মূলানুগ তরজমা। শায়খুলহিন্দ (রহ) এর তরজমা- লড়াই করে যাও তোমাদের নিকটের কাফিরদের সাথে।

এটি মূল তারকীব থেকে দূরবর্তী তরজমা। কারণ এখানে موصولও صلة এর প্রতিশব্দ আনা হয়নি।

(ঘ) إذا ما أنزلت سورة (যখনই নাযিল করা হয় কোন সূরা) ما অব্যয়টি অতিরিক্ত, তবে তা ظرف এর عموم বুঝিয়েছে; কিতাবের তরজমায় সেটা বিবেচনা করা হয়েছে।

(ঙ) أنزلت এর তরজমা শায়খুলহিন্দ (রহ) করেছেন, নাযিল হয়। থানবী (রহ) করেছেন, নাযিল করা হয়।

**أسئلة :**

١ - اشرح مادةَ فقهٍ على حدِّ عِلْمِك ·

٢ - أعرب قوله : مِن كل فرقَةٍ ·

٣ - علامَ عُطف قوله : و ليجدوا فيكم غِلْظَةً ؟

٤ - عرف الواوَ الأولى و الثانيةَ في قوله : وَ ماتوا و هو كُفرون ·

٥ - فرقة এর সাথে 'বড়' এবং طائفة এর সাথে 'ছোট' বিশেষণ যুক্ত করার যুক্তি কী?

٦ - قاتلوا الذين يلونكم من الكفار শায়খায়ন এ আয়াতের যে তরজমা করেছেন তা পর্যালোচনা করো।

( ٤ ) اَوَ لا يَرون اَنَّهم يُفتَنون في كلِّ عامٍ مرةً او مرتَين ثم لا يتوبون و لا هم يَذَّكَّرون * و إذا ما اُنزِلت سورةٌ نظَرَ بعضُهم الى بعضٍ، هل يَرٰكم من اَحَدٍ ثم انصَرَفوا، صرَفَ الله قلوبَهم

بِاَنَّهم قومٌ لا يفقهون * لَقَد جاءكم رَسولٌ من اَنْفُسِكم عزيز عليه ما عَنِتم حَرِيص عليكم بالمؤمنين رَءوف رحيم * فَإِنْ تَولَّوا فقل حسبي الله، لا اله اِلّا هو، عليه توكلتُ و هو رب العَرش العظيم *

**بيان اللغة**

يُفتَنون : قال الإمام الراغب : أصل الفَتْنِ إدخال الذهَب النار لِتظهَر جَودتُه من رَداءَته، و استُعمِل في إدخال الإنسان النارَ، قال تعالى : يومَ هم على النار يُفتنون، و يستعمل في إيقاع بَلِيَّةٍ و شدة، قال تعالى : إن خفتم أن يَفتِنَكم الذين كفَروا .

و يستعمَل في الخداع، قال تعالى : يا بني اٰدمَ لا يفتِنَنَّكم الشيطان .

و يستعمَل في التعذيب لِصَرْفِ الناس عن رَأيهم و دينهم، قال تعالى : إن الذين فَتَنوا المؤمنين و المؤمنٰت ثم لم يتوبوا .

و يستعمَل في الاختبار بالبَلايا و المصائب و الشدائد و غير ذلك، كما في هذه الآية .

و يستعمَل في التسلط علي القلب : تقول : فتنه المال

و الفتنة : الاختبار، و ما يُختَبَر به، قال تعالى : و حَسِبُوا أن لا تكونَ فِتنَةٌ، و قال : اِنما اَموالكم و اَولادكم فِتنَةٌ .

و الفتة : الفَساد و الإفساد، قال تعالى : قاتلوهم حتى لا تكون فتنة، و قال : الفتنة أشد من القتل .

و الفتنة : العذاب، قال تعالى : ذوقوا فِتنتَكم .

و الفتنة : الضلال، قال تعالى : و من يرد الله فتنَتَه فلن تملِك له من الله شيئًا .

**بيان الإعراب**

أولا يرون : الهمزة للتوبيخ لا للاستفهام . و مرة أو مرتين نائب عن

(আর ঐ সময়টি স্মরণযোগ্য) যখন তারা (সন্ধান লাভকারীরা) বিবাদ করছিলো নিজেদের মাঝে আছহাবে কাহফের বিষয়ে। অনন্তর তারা (তাদের একদল) বললো, নির্মাণ করো তোমরা তাদের স্থানে একটি স্মৃতিসৌধ। তাদের প্রতিপালকই তাদের সম্পর্কে পূর্ণ অবগত। যারা প্রবলতা লাভ করলো নিজেদের বিষয়ে, তারা বললো, আমরা তো অবশ্যই নির্মাণ করবো তাদের স্থানে একটি মসজিদ।

### ملاحظات حول الترجمة

(ক) আর (তুমি যদি তাদেরকে দেখতে তাহলে) ধারণা করতে তুমি তাদেরকে জাগ্রত। – তাফসীরে রূহুল মাআনীর হাওয়ালা দিয়ে থানবী (রহ) এভাবে বন্ধনীযুক্ত তরজমা করেছেন।

(খ) و هم رقـود (অথচ তারা [ছিলো] নিদ্রিত) এখানে واو এর তরজমা কেউ কেউ করেছেন, কিন্তু, থানবী (রহ) লিখেছেন, حالانکه (অথচ) এটাই তারকীবের দাবী।
অতীতের বিষয় হিসাবে বন্ধনীতে 'ছিলো' যোগ করা হয়েছে।

(গ) ذراعيه (বাহুদ্বয়) যেহেতু رجل এর পরিবর্তে ذراع ব্যবহার করা হয়েছে, সেহেতু 'বাহুদ্বয়' তরজমা করাই সঙ্গত। শায়খায়ন তাই করেছেন। যারা 'পা' তরজমা করেছেন তাদেরকে 'সম্মুখের' এই অতিরিক্ত শব্দ যোগ করতে হয়েছে।

(ঘ) لو اطلعت عليهم (যদি উঁকি দিতে তুমি তাদের দিকে তাহলে ...) একটি তরজমায় আছে, 'তুমি তাদের দিকে তাকালে' এ তরজমার প্রথম ত্রুটি এই যে, এখানে شرط এর তরজমায় সংকোচনের শৈলী গ্রহণ করা হয়েছে, অথচ যেখানে চিত্রটিকে ধীরে ধীরে এবং পূর্ণমাত্রায় ফুটিয়ে তোলা উদ্দেশ্য হয় এবং কোন বিষয়ের প্রতি গুরুত্ব আরোপ করা উদ্দেশ্য হয় সেখানে شرط এর সম্প্রসারিত শৈলী ব্যবহার করা উত্তম।
দ্বিতীয় ত্রুটি এই যে, إطلاع এর মাঝে উঁকি দেয়ার বা চোখ তুলে দৃষ্টি প্রসারিত করার অর্থ রয়েছে, নিছক তাকানোকে إطلاع বলে না।

(ঙ) ملئت منهم رعبا (আচ্ছন্ন হয়ে যেতে তুমি তাদের ভয়ে) ملئتِ এর মাঝে পূর্ণ হওয়ার এবং ভরে যাওয়ার অর্থ রয়েছে।

সুতরাং 'ভরে যেতো তোমার মাঝে তাদের ভিতি।' – এ তরজমা তারকীবানুগ না হলেও শব্দানুগ, তবে সহজ সাবলীল নয়।

থানবী (রহ) লিখেছেন, তোমার ভিতরে তাদের ভয় ভীতি ছেয়ে যেতো।

এটি অপেক্ষাকৃত সুন্দর তরজমা, এবং এটিকে অবলম্বন করেই কিতাবের তরজমাটি করা হয়েছে। ফলে তা আরো সুন্দর হয়েছে।

একটি বাংলা তরজমায় আছে, 'তাদের ভয়ে তুমি আতংকগ্রস্ত হয়ে যেতে'। এটি মূলানুগ তরজমা নয়।

(চ) بعثنا (পুনঃজাগ্রত করেছিলাম) এর তরজমা সকলেই করেছেন 'জাগ্রত করেছি'। কিন্তু মূল শব্দে এ ভাব রয়েছে যে, এই দীর্ঘ নিদ্রার আগে তারা যেমন জাগ্রত ছিলো, তাদেরকে পুনরায় সেই জাগ্রত অবস্থার দিকে ফেরানো হয়েছে। অন্যথায় بعثنا এর পরিবর্তে أيقظنا বলাই যথেষ্ট ছিলো।

(ছ) قالوا (তারা [তাদের একদল] বললো,) বন্ধনী দ্বারা এ দিকে ইঙ্গিত করা হয়েছে যে, মূল আয়াতে শুধু যমীর রয়েছে, যা তাদের একাংশের দিকে প্রত্যাবর্তন করেছে। সুতরাং যদি তরজমা করা হয়, 'তাদের একদল বললো/ কেউ কেউ বললো', তাহলে তাহলে শব্দানুগ না হলেও তরজমা গ্রহণযোগ্য হবে।

(জ) قال قائل منهم (তাদের মধ্য হতে একজন বললো)– বাংলা তরজমায় قائل এর মূল প্রতিশব্দ ব্যবহার করার সুযোগ নেই। উর্দূতে রয়েছে, তাই থানবী (রহ) লিখেছেন, ان میں سے ایک کہنے والے نے کہا (তাদের মধ্য হতে এক 'বলনেওয়ালা' বললো।

(ঝ) أيها أزكى طعاما (শহরের কার খাদ্য পূর্ণ হালাল) কিতাবে যে তারকীব উল্লেখ করা হয়েছে, এ তরজমা সেই তারকীব অনুসারে করা হয়েছে।

থানবী (রহ) তরজমা করেছেন, 'কোন্ খানা' হালাল। এ তরজমা করা হয়েছে أي الأطعمة أزكى এই তারকীব অনুসারে অর্থাৎ তামীযটি মূলত مضاف إليه ছিলো।

أزكى এর তরজমা 'উত্তম' করা ঠিক নয়। কারণ বিষয়টি

ছিলো হালাল-হারামের, উত্তম অনুত্তমের নয়।

(ঞ) فليتنظر (যেন সে খোঁজ/অনুসন্ধান করে) এটি থানবী (রহ)-এর তরজমা। শায়খুলহিন্দ লিখেছেন, যেন সে দেখে, এই দেখা চোখের দেখা নয়, চিন্তার দেখা।

(ট) وليتلطف (আর যেন সে কুশলতার পরিচয় দেয়) থানবী (রহ) লিখেছেন, যেন সে সুচারুরূপে কাজ করে।

একটি বাংলা তরজমায় আছে, যেন সে বিচক্ষণতার সাথে কাজ করে। তিনটি তরজমাই কাছাকাছি, তবে 'কুশলতা' শব্দটি সর্বোত্তম।

শায়খুলহিন্দ (রহ) লিখেছেন, যেন সে নম্রভাবে যায়– এ তরজমায় মূল বক্তব্যটি আসেনি।

(ঠ) إن يظهروا عليكم (যদি তারা কাবু পেয়ে যায় তোমাদের উপর) শায়খায়ন তরজমা করেছেন, যদি তারা তোমাদের খবর পেয়ে যায়– এ তরজমা গ্রহণযোগ্য, তবে ظهور এর পর على অব্যয়টি বিজয়ী হওয়া ও আধিপত্য বিস্তার করা বোঝায়। সেজন্য কিতাবে ঐ তরজমা করা হয়েছে।

একটি বাংলা তরজমায় আছে, যদি তারা তোমাদের বিষয় জানতে পারে। এটি মূল থেকে দূরবর্তী তরজমা, যার প্রয়োজন নেই।

**أسئلة :**

١ – اشرح كلمة ذراع

٢ – اشرح إعراب فرارًا

٣ – أعرب قوله : كذلك بعثناهم

٤ – بم يتعلق قوله : بورقكم

٥ – ذراعيه এর তরজমা পর্যালোচনা করো

٦ – بعثنا এর তরজমা পর্যালোচনা করো

( ٨ ) و وُضِعَ الكتٰبُ فَتَرى المجرمين مُشفِقين مما فيه و يقولون يٰوَيْلَتَنا مَالِ هذا الكتٰبِ لا يُغادر صغيرةً و لا كبيرةً إلَّا أَحْصٰها ، و وَجَدوا ما عَمِلوا حاضِرًا ، و لا يَظلِم ربك أحَدًا * و

إِذْ قُلنا لِلْمَلٰئِكة اسْجُدوا لِاٰدمَ فَسَجدوا إِلَّا إِبليسَ، كان مِنَ الجِنِّ فَفَسَق عن أَمر ربه، أَ فَتَتخِذونه و ذريته أَولياءَ مِن دوني وَ هم لكم عدو، بِئس لِلظّٰلمينَ بَدَلا *

**بيان اللغة**

مشفقين (خائفين)، أشفَقَ منه : خافَه و حَذِرَ منه
أشفق عليه : خاف عليه و عَطَف عليه،
يا وَيْلَتَنا (يا حَسْرَتنا) و الويلَةُ كالوَيْلِ : الهلاك . لايغادر : لا يترك
فَسَقَ (ن، فِسْقًا و فُسوقا) عَصٰى و جاوَز حُدودَ الشرع .
يقال : فَسَق عن أمر ربه : خرَج عن طاعَتِه .

**بيان الإعراب**

يٰويلَتَنا : شُبِّه الويلَةُ بشَخْصٍ يُطلَب إقبالُه، كَأَنَّه قيل : يا هَلاكَنا أَقْبِل، فَهٰذا أوانُكَ، و المراد إظهارُ التحسُّرِ .
لكم عدو : حرف الجر يتعلق بـ : عدو، أو بمحذوف، حال مقدمة من عدو .
بِئْسَ : فعلٌ ماضٍ جامد لإنشاء الذم، و فاعِلُه ضمير مستَتِرٌ مفسَّر بِنَكِرَةٍ بعدَه، و هي بَدَلاً .
و للظالمين متعلق بـ : بدلا، أو بحال محذوفة. و هي في الأصل صفة لـ : بدلا، و المخصوص بالذم محذوف، أي : إبليسُ .
و المعنى : بِئسَ البَدَل من الله إبليسُ لمن استَبْدَلَه فأطاعَه بَدَلَ طاعَتِه .

**الترجمة**

আর রেখে দেয়া হবে আমলনামা (তাদের সামনে) তখন দেখতে পাবেন আপনি অপরাধীদেরকে, সন্ত্রস্ত, ঐ বিষয় থেকে যা তাতে (লিপিবদ্ধ) রয়েছে। আর তারা বলবে হায়, আমাদের বরবাদি! কী অদ্ভূত এ আমলনামা, না বাদ দিয়েছে কোন ছোট গোনাহ, না কোন বড় গোনাহ, বরং সবই শুমার করে রেখেছে! আর পাবে তারা তাদের কৃতকর্ম (আগাগোড়া) উপস্থিত। কারণ যুলুম করেন না

আপনার প্রতিপালক কারো প্রতি। আর (স্মরণ করুন ঐ সময়কে) যখন আমি বললাম ফিরিশতাদেরকে, সিজদা করো তোমরা আদমকে, তখন তারা সিজদা করলো, ইবলীস ছাড়া। সে ছিলো জ্বিন সম্প্রদায়ের অন্তর্ভুক্ত। তাই সে বের হয়ে গেলো তার প্রতিপালকের আনুগত্য থেকে। তবু কি গ্রহণ করবে তোমরা তাকে এবং তার অনুচরদেরকে বন্ধুরূপে আমার পরিবর্তে, অথচ তারা তোমাদের শত্রু। যালিমদের জন্য কত নিকৃষ্ট বদল সে।

### ملاحظات حول الترجمة

(ক) وضع الكتاب (আর রেখে দেয়া হবে আমলনামা) শায়খুলহিন্দ (রহ) তরজমা করেছেন, 'হিসাবের কাগজ' – হিসাব এবং কাগজ কোনটাই الكتاب এর তরজমা নয়। এবং এটি الكتاب এর ব্যবহৃত প্রতিশব্দও নয়। ব্যবহৃত প্রতিশব্দ হচ্ছে 'আমলনামা'।

একটি বাংলা তরজমায় আছে– উপস্থিত করা হবে। এটি আক্ষরিক অনুবাদ নয়, এবং এই শব্দ পরিবর্তনের প্রয়োজনও ছিলো না।

শায়খুলহিন্দ (রহ) লিখেছেন, 'রাখা হবে', আর থানবী (রহ) লিখেছেন, রেখে দেয়া হবে।

কেয়ামতের দিন তো আল্লাহর আদালত কায়েম হবে যেখানে বান্দাদের বিচার হবে। আর 'রেখে দেয়া হবে আমলনামা' এ তরজমায় আদালতের ভাব ফুটে উঠেছে।

(খ) ما لهذا الكتاب (কী অদ্ভু এ আমলনামা!) তাদের এ প্রশ্নে বিস্ময়ের চেয়ে বেশী রয়েছে হতাশা ও নৈরাশ্যের ভাব। তরজমায় সেটাই ফুটিয়ে তোলার চেষ্টা করা হয়েছে। যদি তরজমা করা হয়, 'এ আমলনামার হলো কী! তাহলে বিস্ময়ের এবং ক্ষোভের ভাব প্রধান হয়।

শায়খুলহিন্দ (রহ) লিখেছেন, کیسا ہے یہ کاغذ (কেমন এই কাগজ!)

থানবী (রহ) লিখেছেন, এই আমলনামার অবস্থা তো বড় অদ্ভুত!

(গ) و لا يظلم (কারণ ....) বাক্যটি হচ্ছে পূর্ববর্তী বাক্যের হেতু। সেহেতু واو এর এ তরজমা করা হয়েছে। واو কে استئنافية ধরে তরজমা করা যায় 'আর'।

(ঘ) مما فيه (ঐ বিষয় থেকে) من এর মাজরূরটি হচ্ছে ভয়ের বস্তু বা ভয়ের বিষয়। ভয়ের কারণ নয়, সুতরাং এ তরজমা ঠিক নয়, 'ঐ বিষয়ের কারণে যা ....'।

**أسئلة :**

١ - اشرح كلمة فَسَقَ

٢ - أعرب قوله : ما عملوا

٣ - ما إعراب كلمة حاضرا

٤ - أعرب قوله : من دوني

٥ - وُضِعَ এর তরজমা আলোচনা করো

٦ - ما لهذا الكتاب এর তরজমা পর্যালোচনা করো

تم بعون الله